গচ্ছতীতি স হ্যাত্মা কথং ভোক্তা ভবামি ॥ ১৬ ॥

শ্রুঃ।　অয়ং হি কৃষ্ণো যো বো হি প্রেষ্ঠঃ

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

কো বা গচ্ছতি এবং বাগাদিপর্য্যায়া অধ্যাহর্ত্তব্যাঃ। করণাদীনাম্যাত্মভূতত্বাৎ জ্ঞানিনঃ সর্ব্বাধ্যাসনিবৃত্তের্ন ভোক্তৃত্বাদ্যধ্যাস ইতি ভাবঃ। স হীতি। সঃ কার্য্যকারণসাক্ষী নিবৃত্তাভিমানঃ আত্মা কথং ভোক্তা ভবামি ॥ ১৬ ॥

অস্তু তব জ্ঞানিত্বাদভোক্তৃত্বং কৃষ্ণোঽপি কিং তথৈবেত্যাশঙ্ক্য তস্য তু

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা

শরীরসম্বন্ধো ন ভোক্তৃত্বং। তথাপি নির্ব্বিশেষং সানন্দং চ যদিদং মম ভোক্তৃত্বং তৎ শ্রীভগবৎপ্রিয়তমযুষ্মৎসম্বন্ধেনৈব। হরের্গুণাক্ষিপ্তমতির্ভগবান্ বাদরায়ণিঃ। অধ্যগান্মহদাখ্যানং নিত্যং বিষ্ণুজনপ্রি ইতি বদিতি ভাবঃ ॥ ১৬ ॥

শ্রীকৃষ্ণস্য তু সর্ব্বকারণত্বেন সর্ব্বাতিরিক্তশক্তিত্বাদেব ন তাবৎকার্য্যশক্তিঃ পরাভূতা ইত্যাহ অয়ং হি কৃষ্ণ ইতি। অত্র শব্দস্য অন্যার্থতা পরিহারার্থময়মিতি ॥

---

দ্বারা কে মন্তা, কে কর্ম্মেন্দ্রিয় দ্বারা আমি গন্তা, আমি বক্তা ইত্যাকার অভিমান করিয়া থাকে। ইন্দ্রিয়গণের আত্মত্বপ্রযুক্ত ভ্রম রহিত জ্ঞানিদিগের ভোক্তৃত্বের আরোপ হয় না। আমি সেই কার্য্য কারণ সাক্ষী নিবৃত্তাভিমান আত্মা কিরূপে ভোক্তা হইব ॥ ১৬ ॥

জ্ঞানিত্বপ্রযুক্ত তোমার ভোক্তৃত্ব থাকুক, কৃষ্ণও কি সেই প্রকার অভোক্তা, এই আশঙ্কায় কৃষ্ণের সর্ব্বাধিষ্ঠানত্ব নিমিত্ত অভোক্তৃত্ব বলিতেছেন। যথা—( অয়ং হীতি )।

যে এই তোমাদের প্রিয়তম কৃষ্ণ ইনি কেবল ব্যষ্টি সমা

শরীরদ্বয় কারণং ভবতি ॥ ১৭ ॥

শ্রুতিঃ। দ্বৌ সুপর্ণৌ ভবতো ব্রহ্মণোহংশভূতস্তথেতরো

।বিশ্বেশ্বরকৃতটীকা।

সর্ব্বাধিষ্ঠানভূতত্বান্নভোক্তৃত্বমিত্যাহ অয়ং হীতি। যো বঃ শ্রেষ্ঠঃ অয়ং কৃষ্ণঃ হি যস্মাৎ শরীরদ্বয়স্য কারণং ততো ন ভবতীতি শেষঃ ॥ ১৭ ॥

এবমধিষ্ঠানত্বাদভোক্তৃত্বমিত্যুক্তং অথান্তর্য্যামিত্বাদপি তদাহ দ্বৌ সুপর্ণাবিতি। ব্রহ্মণঃ চিন্মাত্রাৎ দ্বৌ সুপর্ণৌ ইব সহচরৌ জীবেশ্বরৌ ভবতঃ বর্ত্তেতে।

।বিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

যো বো হি শ্রেষ্ঠ ইতি চোক্তং। শরীরদ্বয়কারণং চোপলক্ষণং সর্ব্বস্য কার্য্যস্য এতদ্রূপ্যাপাততঃ বোধার্থং সর্ব্বেষাং নিজাবির্ভাবাদীনামপি কারণত্বাৎ ॥ ১৭ ॥

তত্র সমষ্টিব্যষ্টিরূপয়োঃ শরীরয়োর্মধ্যে ব্যষ্টিবিচারেঽপি সমাসস্থয়োরপি অবিধজীবতদ্বিধতদন্তর্য্যামিণোর্মহদেবান্তরমিত্যাহ। দ্বাবিতি সহচরাবিত্যর্থঃ। সুপর্ণাবিতি চেতাবিত্যর্থঃ। ভবত ইত্যনাদি তয়া তথৈব বর্ত্তেতে ইত্যর্থঃ। তত্র তয়োরুভয়োর্মধ্যে ব্রহ্মণঃ সমষ্টিজীবান্তর্য্যামিণো মণ্ডলস্থানীয়স্যাংশভূতো রশ্মিপরমাণুস্থানীয় ইতরো জীবো ভোক্তা ভবতি দেহে ভোক্তৃত্বমবিদ্যয়াত্মানং মন্যতে। অন্যঃ সাক্ষাত্তদংশস্ত্বীশ্বরঃ সাক্ষী কেবলমীক্ষিতা ভবতীত্যর্থঃ। ইতিশব্দো মন্ত্রসমাপ্ত্যর্থঃ। তথা তথা তথাত্বং চ ব্রহ্মণঃ শ্রুতেস্তু শব্দমূলত্বাদিতি

---

শরীরদ্বয়ের কারণ নহেন অথচ সৃষ্ট বস্তুমাত্রেরই কারণ ॥ ১৭

অধিষ্ঠান জন্য শ্রীকৃষ্ণের অভোক্তৃত্ব কথিত হইল এবং অন্তর্যামিত্বপ্রযুক্ত অভোক্তৃত্ব দেখাইতেছেন। যথা—
( দ্বাবিতি )।

চিন্ময় ব্রহ্মের দুইটী সুপর্ণ অর্থাৎ জীব ও ঈশ্বর এই দুইটী সহচর আছেন, তাঁহাদিগের মধ্যে ইতর অংশভূত জীবই

ভোক্তা ভবতি অন্যো হি সাক্ষী ভবতীতি ॥ ১৮ ॥

শ্রুতঃ। বৃক্ষধর্ম্মে তৌ তিষ্ঠতঃ অতো ভোক্তাভোক্তারৌ ॥ ১৯

শ্রীবিশ্বেশ্বরকৃত টীকা।

তথা ভূতয়োস্তয়োর্মধ্যে ইতরঃ অংশভূতঃ জীবঃ ভোক্তা ভবতি হি নিশ্চিতং অন্যঃ ঈশ্বরঃ ঈশ্বরঃ সাক্ষী কেবলমীক্ষিতৈব ভবতি ইত্যর্থঃ। ইতিশব্দো মন্ত্রসমাপ্ত্যর্থঃ ॥ ১৮ ॥

তয়োঃ সুপর্ণত্বং কুত ইত্যাশঙ্ক্য বৃক্ষে বর্ত্তমানত্বাদিত্যাহ বৃক্ষধর্ম্মে তাবিতি। বৃক্ষস্য ধর্ম্মো ব্রশ্চনাখ্যো যস্য তস্মিন্ বৃক্ষধর্ম্মে বিনাশিনি সংসারাখ্যে অশ্বত্থে তিষ্ঠতঃ। অত ইতি। অতঃ ঈশ্বরানীশ্বরত্বাৎ তৌ ভোক্তাঽভোক্তারৌ ॥ ১৯ ॥

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

ন্যায়েনাচিন্ত্যশক্তিময়ত্বাৎ। অবিদ্যাকল্পিতত্বাদিত্যেকে। তত্তু ন সম্ভবতি ব্রহ্মণি তদাশ্রয়ত্ববিষয়ত্বয়োর্দ্বয়োরপ্যসম্ভবাৎ ইত্যাস্তু তাবদিয়ং মহতী বার্ত্তা ॥ ১৮ ॥

শ্রীকৃষ্ণাভেদেন তদন্তর্যামিণস্তাদৃশমিতি বক্তুং পুনস্তদেবানুবদতি বৃক্ষধর্ম্ম ইতি বৃক্ষস্য ধর্ম্মো ব্রশ্চনাখ্যো ধর্ম্মো যস্মিন্ তস্মিন্ বৃক্ষধর্ম্মে ব্যষ্টৌ সমষ্টৌ বা শরীরে তিষ্ঠতঃ ॥

অত ইতি। যদ্যপি বৃক্ষধর্ম্মে তিষ্ঠতস্তথাপ্যতঃ। পূর্ব্বোক্তাদীশ্বরত্বাভাবেশ্বরত্বসদ্ভাবহেতোরেব তৌ ভোক্তাভোক্তারৌ ভবতঃ ॥ ১৯ ॥

---

ভোক্তা এবং অন্য ঈশ্বর সাক্ষী অর্থাৎ তিনি কেবল দ্রষ্টা মাত্র। ইতি শব্দ মন্ত্র সমাপ্তি নিমিত্ত ॥ ১৮ ॥

এই উভয়ের কি কারণ জন্য সুপর্ণত্ব এই আশঙ্কায় দেহরূপ বৃক্ষে অবস্থিত হওয়া নিমিত্ত তাঁহাদের এই আখ্যা হইতেছে। যথা—( বৃক্ষধর্ম্মে তাবিতি )।

বৃক্ষ শব্দে বিনাশধর্ম্মশীল দেহরূপ অশ্বত্থ বৃক্ষ, তাহাতে যাঁহারা অবস্থিত আছেন, অতএব ঈশ্বর ও অনীশ্বর হেতু তাঁহারা ভোক্তা ও অভোক্তা হইয়াছেন ॥ ১৯ ॥

শ্রুঃ। পূর্ব্বোহি ভোক্তা ভবতি তথেতরোঽভোক্তা কৃষ্ণো ভবতীতি ॥ ২০ ॥

শ্রুঃ। যত্র বিদ্যাবিদ্যে ন বিদামো বিদ্যা-

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

এতদ্বিবিনক্তি। পূর্ব্বো হি ভোক্তা ভবতি তথা ইতরঃ কৃষ্ণঃ ঈশ্বরঃ ইতি কারণাৎ অভোক্তা ভবতি ॥ ২০ ॥

ঈশ্বরস্যাভোক্তৃত্বে অবিদ্যারহিতত্বং হেতুমাহ। যত্র ঈশ্বরে বিদ্যাঽবিদ্যাভ্যাং ভিন্নো ঘটাদিবৎ বিষয়ঃ ন ভবতীত্যর্থঃ। বিদ্যাবিষয়ত্বাভাবে হেতুমাহ

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

তদেব বিবিনক্তি পূর্ব্বো ভোক্তা ভবতি। তথেতি তু শব্দার্থে ইতরঃ ঈশ্বরঃ পুনরভোক্তা ভবতি। ননু ভবতু তাবদীশ্বরস্যাভোক্তৃত্বং কৃষ্ণস্য কিমায়াতি তত্রাহ কৃষ্ণ ইতি। কৃষ্ণ এব তত্তাংশেন তদ্রূপেণ বর্ত্তমান ইত্যর্থঃ। বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগদিতি তদুক্তেঃ ॥ ২০ ॥

শ্রীকৃষ্ণে তু ততোঽপ্যতিশয়মাহ যত্রেতি। বিদ্যাবিদ্যে মায়াবৃত্তিরূপে। বিদ্যাবিদ্যে মম তনু বিদ্ধ্যুবশরীরিণাং। বন্ধমোক্ষকরী আদ্যে মায়য়া মে বিনি-

---

জীব এবং ঈশ্বরের ভোক্তৃত্ব ও অভোক্তৃত্ব বিস্তাররূপে বলিতেছেন। যথা—( পূর্ব্বো হীতি )।

পূর্ব্ব অর্থাৎ জীব ভোক্তা তদ্রূপ ইতর অর্থাৎ ঈশ্বর অভোক্তা। জীব এবং ঈশ্বর ভোক্তা ও অভোক্তা হউন্ ইহাতে কৃষ্ণের কি হইল এই আশঙ্কায় বলিতেছেন। কৃষ্ণই অংশ রূপে তত্তদ্রূপ হইয়াছেন ॥ ২০ ॥

ঈশ্বরের অভোক্তৃত্বে অবিদ্যারাহিত্য হেতু বলিতেছেন, যথা—( যত্র বিদ্যাবিদ্যে ইতি )।

ঈশ্বরেতে মায়াবৃত্তিরূপা বিদ্যা ও অবিদ্যা যে আছে,

বিদ্যাভ্যাং ভিন্নঃ বিদ্যাময়ো হি যঃ
স কথং বিষয়ী ভবতীতি ॥ ২১ ॥

শ্রুতঃ। যো হ বৈ কামেন কামান্ কাময়তে

---

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

বিদ্যাময়ো হীতি। বিদ্যানাম ব্রহ্মাকারা অন্তঃকরণবৃত্তিঃ তন্ময়ঃ তৎপ্রকাশকঃ হি যঃ স কথং বিষয়ী ভবতি। ন হি ঘটাদিপ্রকাশক আলোকা ঘটাদিবিষয়ঃ ॥ ২১ ॥

এবমবিদ্যারহিতত্বাদভোক্তৃত্বমুক্তং অথাকামত্বাদপ্যভোক্তৃত্বমাহ যো হেতি।

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃত টীকা।

ন্মিতে। ইতোকাদশস্য বচনাৎ। তে মত্র যস্য সমীপেঽপি ন বিদামো ন মন্যামহে। তদংশস্যান্তর্যামিণ ত্রব তদাধিষ্ঠাতৃত্বাৎ। যস্যাযুতাংশাংশে বিশ্বশক্তিরিয়ং স্থিতেতি বিষ্ণুপুরাণাৎ। তদেবাহ। বিদ্যাবিদ্যাভ্যাং ভিন্নঃ পৃথগ্ভূয়স্থিত ইত্যর্থঃ। ত্বমাদ্যঃ পুরুষঃ সাক্ষাদীশ্বরঃ প্রকৃতেঃ পরঃ। মায়াং ব্যুদস্য চিচ্ছক্ত্যা কৈবল্যে স্থিত আত্মনীতি প্রথমে শ্রীঅর্জ্জুনবাক্যাৎ। তথৈব হেতুমাহ। বিদ্যা এব মহাবিদ্যা চিচ্ছক্তিস্তৎপ্রাচুর্য্যবান্ ততশ্চ স কথং বিষয়ী ভবতি ॥ ২১ ॥

নম্বস্য অস্মাসু বিষয়ত্বমেবানুভূয়তে তত্রাহ য়োহেতি কামেন ভোগাভিলা-

ইহা মানিতে পারি না, যেহেতু তিনি বিদ্যা ও অবিদ্যা হইতে ভিন্ন হইয়াছেন, যেমন ঘটপ্রকাশক আলোক ঘটাদির বিষয় হয় না, তদ্রূপ তিনি বিদ্যাময় হইয়াছেন অর্থাৎ বিদ্যা শব্দে ব্রহ্মাকারা অন্তঃকরণবৃত্তি, তাহার প্রকাশক কিরূপে ঘটাদির ন্যায় বিষয় হইবেন ॥ ২১ ॥

এইরূপে অবিদ্যারাহিত্য নিমিত্ত অভোক্তৃত্ব প্রদর্শিত হইল এবং কামনারাহিত্যপ্রযুক্ত অভোক্তৃত্ব দেখাইতেছেন। যথা—( যো হ বৈ ইতি )।

স কামী ভবতি যো হ বৈ ত্বকামেন কামান্
কাময়তে সোঽকামী ভবতি ॥ ২২ ॥

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

যঃ হ বৈ কিল কামেন ইচ্ছয়া কামান বিষয়ান্ কাময়তে সঃ কামী কামুকঃ ভবতি। যঃ হ বৈ কৃষ্ণঃ তু অকামেন অনিচ্ছয়া কামান্ স্বীকরোতি সঃ তু অকামী লোকে প্রসিদ্ধঃ ভবতি ॥ ২২ ॥

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

যেন কামান কামী বিষয়ী অকামেন কেবলেনানুকূল্যময়েন প্রেম্না। অতএবতুক্তং ভবতি। আত্মারামোঽপ্যরীরমৎ। প্রামৃজৎ করুণঃ প্রেম্না শন্তমেনাঙ্গ পাণিনা ইত্যাদি শ্রীশুকবাক্যাৎ। নাহং তু সখ্যো ভজতোঽপি জন্তূন্ ভজাম্যমীষামনুবৃত্তিবৃত্তয়ে ইতি। যদহং ভবতীনাং বৈ দূরে বর্ত্তে প্রিয়ো দৃশাং। মনসঃ সন্নিকর্ষার্থং মদনুধ্যানকাম্যয়া ইত্যাদেশ্চ তদ্বচমাদকামেনৈব যুষ্মং কামনাত্তস্য বিষয়িত্বমেব প্রেমলক্ষণং। সোঽয়ঞ্চ গুণঃ সর্ব্বাশ্রয়ত্বে পরমভজনীয়ত্বেন সম্মতে তস্মিন্ অবশ্যং মন্তব্যঃ। যুষ্মাকঞ্চ তস্মিংস্তাদৃশত্বমেব দৃশ্যতে। যত্তেষু জাতচরণাম্বুরুহং স্তনেষু ভীতাঃ শনৈঃ প্রিয়দধীমহি কর্কশেষু। তেনাটবীমটসি তদ্ব্যথতে ন কিং স্বিৎ কূর্পাদিদিভির্ভ্রমতি ধীর্ভবদায়ুষাং ন ইতি ভগবদ্বচনাৎ। ততো ভবতোঽপি ন কামিনা ইতি বিষয়সাধারণ্যং ন বহন্তি। অত উভয়েষাং সম্বন্ধঃ সোঽয়ং মুমুক্ষুমুক্তভক্তানামপি সুখপ্রদ ইতি শ্রীমদুদ্ধবোপি বক্ষ্যতি। বাঞ্ছন্তি যদ্ভবভিয়ো মুনয়ো বয়ঞ্চেতি। নায়ং শ্রিয়োঽঙ্গ উ নিতান্তরতেঃ প্রসাদ ইতি চ। তস্মাত্তস্মিন্ যুষ্মাসু চ বয়ং বিলক্ষণত্বমেব লক্ষয়ামহ ইতি ॥ ২২ ॥

---

যিনি ইচ্ছাপূর্ব্বক বিষয় কামনা করেন, লোকে তাঁহাকে কামুক বলে, আর যিনি অনিচ্ছাপূর্ব্বক বিষয় সকল অঙ্গীকার করেন, লোকে তাঁহাকে অকামী বলে ॥ ২২ ॥

শ্রুঃ। জন্মজরাভ্যাং ভিন্নঃ স্থাণুরয়মচ্ছেদ্যোঽয়ং
যোঽসৌ সৌর্য্যে তিষ্ঠতি যোঽসৌ গোষু তিষ্ঠতি
যোঽসৌ গাঃ পালয়তি যোঽসৌ গোপেষু তিষ্ঠতি

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

এবং অকামিত্বাদভোক্তৃত্বং উক্তং। অথ ষড়ূর্ম্মিভাববিকারশূন্যত্বাৎ কৃষ্ণশব্দার্থত্বাদপি তদাহ জন্মেতি। জন্মজরাভ্যাং ভিন্নঃ রহিতঃ ইত্যনে ষড়ূর্ম্মিরহিতত্বং জন্মথাপ্রথমবিকাররহিতত্বঞ্চ স্থাণুঃ সর্ব্বদা স্থিরঃ ইত্যনেন কিঞ্চিৎ কালাস্তিত্ববিপরিণামাভাবাৎ শূন্যত্বং বিনাশশূন্যত্বঞ্চোক্তং ভবতি। অচ্ছেদ্যোঽয়মিতি অপক্ষয়শূন্যত্বমুক্তং বেদিতব্যং। কৃষসত্তায়ামিতি ধাতুবলাদয়ং কৃষ্ণশব্দার্থ ইতি স্থাণুশব্দেন সূচিতং। অথ গোবিন্দশব্দার্থরূপত্বাদপ্যভোক্তৃত্বমাহ যোঽসৌ সৌর্য্যে তিষ্ঠতি ইতি। যোঽসৌ গোশব্দার্থভূতে সূর্য্যমণ্ডলে বিদ্যতে

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

লক্ষ্মা নারায়ণ ইব ভবতীতি নিত্যমেব সম্বন্ধঃ। সোঽয়মিতি তদ্দেব স্বরূপশক্তিভির্ভবতীতি নিত্যমেব পূর্ণকামত্বাৎ কামিত্বং বক্তুং ন যুজ্যত ইতি বদংস্তদেব সপরিকরং স্থাপয়তি জন্মজরাভ্যামিতি। তত্র জন্মেতি প্রারভ্য স বো হি স্বামী ভবতীত্যন্তেন। ষড়্ভাববিকাররহিত ইত্যর্থঃ। একস্তমাত্মা পুরুষঃ পুরাণ ইত্যাদ্যুক্তেঃ। অতএব স্থাণুঃ স্বীয়রূপগুণলীলাধামন্যব্যভিচারী। তদেব বিবৃণোতি। যোঽসৌ সৌর্য্যে সূর্য্যমণ্ডলে কামগায়ত্রীধ্যেয়ত্বেন প্রতি-

---

এইরূপে অকামপ্রযুক্ত অভোক্তৃত্ব কথিত হইল। অনন্তর ক্ষুধা, পিপাসা, জরা, মৃত্যু, শোক ও মোহরূপ ষড়ূর্ম্মিভাব বিকাররাহিত্য কৃষ্ণশব্দের অর্থ হইতে দেখাইতেছেন যথা—(জন্মজরাভ্যামিতি)।

যিনি জন্মজরারহিত এবং স্থাণুর ন্যায় স্থিরতর ও অপক্ষয়শূন্য, আর যিনি সূর্য্যমণ্ডলে অবস্থিত, যিনি গো

যোঽসৌ সর্ব্বেষু বেদেষু তিষ্ঠতি যোঽসৌ
সর্ব্বৈর্বেদৈর্গীয়তে যোঽসৌ সর্ব্বেষু

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

তিষ্ঠতি স গোবিন্দঃ স এবাধুনা কামধেন্বনুগ্রহার্থং ধেনুষু বিদ্যতে তিষ্ঠতীতি গোবিন্দশব্দার্থমাহ যোঽসৌ গোষু তিষ্ঠতীতি। লক্ষণয়া গোশব্দেন গোপাঃ তে চ গা ইন্দ্রিয়াণি পালয়ন্তীতি ব্যুৎপত্ত্যা গোপেষু বিদ্যতে তিষ্ঠতীতি গোবিন্দশব্দার্থমাহ যোঽসৌ গোষু ইতি। স এব গোষু বেদেষু বিদ্যত ইতি গোবিন্দশব্দার্থমাহ যোঽসৌ সর্ব্বৈরিতি। গোষু বিনাশং গচ্ছৎসু স্থাবর-

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

রূপতয়া তিষ্ঠতি। যদ্বা। সৌরী যমুনা তস্যা অদূরভবে দেশে ইত্যর্থঃ। সঙ্কাশাদিত্বাৎপ্রত্যয়ঃ সৌর্য্যাত্র কৃষ্ণবনং ভদ্রবণমিতি বক্ষ্যমাণাৎ। তস্যাস্তীর-বিশেষদ্বয়রূপদেশেঽত্র বিবক্ষিতঃ। সহস্রনাম্নি সুযামুন ইত্যত্র যামুনশব্দেন যথা তদ্ভাষ্যকারৈস্তদ্দ্বয়বসিনো ব্যাখ্যাতাঃ। তদেতৎপর্য্যন্তেন তস্য কৃষ্ণত্বং ব্যাজ্য গোবিন্দত্বং ব্যনক্তি। যোঽসৌ গোষু তিষ্ঠতি ইত্যাদিনা গোষু শ্রীমন্নন্দগোকুল-স্থাসু। গোপা অপি তত্রস্থাঃ প্রসক্তত্বাৎ। বৎসৈর্বৎসতরীভিশ্চ সদা ক্রীড়তি কেশবঃ। বৃন্দাবনান্তরগতঃ সরামো বালকৈর্বৃত ইতি পূর্ব্বতাপন্যুক্ত গোবিন্দ-পদনিরুক্তেরন্তরঙ্গমর্থং প্রদর্শ্য বহিরঙ্গমপি প্রদর্শয়তি। সর্ব্বেষু বেদেষিত্যাদি-ত্রয়েণ তত্র তৃতীয়েণ তু ভূমিবেদিতত্ত্বং ব্যাখ্যেয়ং। অত্রাবেশো দ্বিবিধঃ। অপ্রা-কট্যসময়ে শক্ত্যা প্রাকট্যসময়ে তু সাক্ষাদেবেতি৭ বিদধাতীত্যত্র তু করোতি বিশিষ্টতয়া স্থাপয়তীত্যাদিরর্থো যথা যোগং যোজনীয়ঃ। অথ তৃতীয়নামার্থং ব্যঞ্জন্ পূর্ব্বোক্তং সিদ্ধান্তমেব দর্শয়তি। স বো হি স্বামী ভবতীতি যচ্ছব্দ-

সকলে বিদ্যমান, যিনি গোপ্র তিপালনকর্ত্তা এবং যিনি গোপ সকলে অধিষ্ঠিত। অপর যিনি সকল বেদে অবস্থিত এবং

ভূতেষ্বাবিশ্য ভূতানি বিদধাতি স বো হি স্বামী
ভবতি ॥ ২৩ ॥

শ্রুঃ। সা হোবাচ গান্ধর্ব্বী কথং বাহস্মাসু জাতোহসৌ

শ্রীবিশ্বেশ্বরকৃত টীকা।

জঙ্গমেষ্বাবিষ্টঃ সন্ ভূতানি বিদধাতি ইতি গোবিন্দঃ ইতি গোবিন্দশব্দার্থমাহ যোহসৌ সর্ব্বেষ্বিতি। যঃ ঈদৃশঃ কৃষ্ণঃ গোবিন্দঃ সর্ব্বস্বামী ততঃ অসৌ কথং ভোক্তা ইত্যাশয়েনাহ স বো হীতি। সঃ কৃষ্ণঃ গোবিন্দঃ যং বঃ স্বামী তস্মাৎ অভোক্তেত্যর্থঃ ॥ ২৩ ॥

এবং বিদিতবৃত্তান্তা গান্ধর্ব্বী পৃচ্ছতীত্যাহ সা হোবেতি। সা গান্ধর্ব্বী মুনিং

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তীকৃতটীকা।

নির্দ্দিষ্টানাং তচ্ছব্দ এব তাৎপর্য্যাৎ। হিশব্দোহবধারণে। স চ সর্ব্বত্রান্বেতি। স এব যুষ্মাকমেব স্বামী বল্লভ এব ভবত্যেবেতি দাম্পত্যেন পরস্পরব্যভিচারিত্বং সম্মতং। সম্প্রত্যন্যাসম্বন্ধস্তু মায়িকস্বরূপেণৈবেতি ভাবঃ। যথোপলক্ষিতং রাসকথনান্তে। নাসূয়ন্ খলু কৃষ্ণায় মোহিতাস্তস্য মায়য়া। মন্যমানাঃ স্বপার্শ্বস্থান্ স্বান্ স্বান্ দারান্ ব্রজৌকস ইতি। বিয়োগশ্চ কাদাচিৎক এবেত্যভিপ্রেতং। ময়ি ভক্তির্হি ভূতানামমৃতত্বায় কল্পতে। দিষ্ট্যা যদাসীন্মৎস্নেহো ভবতীনাং মদাপন ইতি তাঃ প্রতি শ্রীভাগবতে দৃষ্টং স্বয়ং শ্রীকৃষ্ণেনৈবোক্তমিতি ॥ ২৩ ॥

তদেব তাবদভীষ্টং শ্রুত্বা সা পুনরপৃচ্ছদিত্যাহ সা হোবেতি। প্রশ্নাস্তু স্পষ্টা

বেদ সকল যাঁহাকে গান করেন, আর যিনি ভূত সকলের অন্তরে প্রবেশ করিয়া ভূত সকলকে বিধান করেন, সেই শ্রীকৃষ্ণ তোমাদের স্বামী, অতএব তিনি অভোক্তা ॥ ২৩ ॥

এইরূপ বৃত্তান্ত অবগত হইয়া গান্ধর্ব্বা মুনিবরকে জিজ্ঞাসা করিলেন। যথা—( সা হোবাচেতি )।

মুনে! এবম্বিধ শ্রীকৃষ্ণ অস্মংকুলে গোপালরূপে কিরূপে

গোপালঃ কথং বা জাতোঽহসৌ ত্বয়া মুনে কৃষ্ণঃ
কো বাঽস্য মন্ত্রঃ কিং বাঽস্য স্থানং কথং বা দেবক্যাং
জাতঃ কো বাঽস্য জ্যাবান্ রামো ভবতি
কীদৃশী পূজাঽস্য গোপালস্য ভবতি সাক্ষাৎ
প্রকৃতিপরো যোঽয়মাত্মা গোপালঃ কথং ত্বব-
তীর্ণো ভূম্যাং হি বৈ স হোবাচ তাং হ বৈ ॥ ২৪ ॥

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

উবাচ। কিং ইত্যাশঙ্ক্যাহ কথম্বিতি। এবম্বিধঃ কৃষ্ণো গোবিন্দঃ অস্মাসু গোপালঃ কথং বা হে মুনে অসৌ কৃষ্ণঃ ত্বয়া জ্ঞাতঃ অস্য জায়ন্ জ্যেষ্ঠঃ রামঃ কো বা কিং রূপাদিঃ ভবতি ইত্যর্থঃ। কীদৃশী পূজা অস্য গোপালস্য ভবতি সাক্ষাৎ প্রকৃতিপরঃ মায়েশঃ যঃ পরমাত্মা গোপালঃ কথং ত্ববতীর্ণঃ ভূম্যাং হি বৈ প্রসিদ্ধং সহোবাচ তাং হ বৈ একো হীতি সঃ মুনিঃ হ কিল বৈ প্রসিদ্ধৌ তাং গান্ধর্ব্বীং উবাচ ॥ ২৪ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃত টীকা।

এব। দেবক্যাং জাত ইতি তু প্রাগয়ং বসুদেবস্য ক্বচিজ্জাতস্তবাত্মজ ইতি শ্রীনন্দং প্রতি গর্গবাক্যশ্রবণাৎ। স দুর্ব্বাসাঃ হ স্ফুটং তাং গান্ধর্ব্বীং হ বৈ প্রসিদ্ধৌ ॥২৪

জন্ম গ্রহণ করিলেন? এবং কি প্রকারেই বা আপনি তাঁহাকে জ্ঞাত হইয়াছেন? তাঁহার মন্ত্র কি! তাঁহার ধ্যান কি? কিরূপেই বা তিনি দেবকীতে জাত হইলেন? তাঁহার জ্যেষ্ঠ রামই বা কে! কীদৃশী এই গোপালের পুজা! তিনি সাক্ষাৎ প্রকৃতির পর ও পরমাত্মা হইয়া ভূমিতে কিরূপে অবতীর্ণ হইলেন? মুনিবর দুর্ব্বাসা এই সকল প্রশ্ন শ্রবণ করিয়া গান্ধর্ব্বীকে সম্বোধন পূর্ব্বক কহিলেন ॥ ২৪ ॥

শ্রুতঃ। একো হ বৈ * পূর্ব্বং নারায়ণো দেবঃ ॥ ২৫ ॥

শ্রুতঃ। যস্মিন্ লোকা ওতাশ্চ প্রোতাশ্চ তস্য হৃৎপদ্মা-

শ্রীবিশ্বেশ্বরকৃত টীকা।

প্রশ্নোত্তরগর্ভাং কৃষ্ণব্রহ্মণঃ কথামবতারয়িতুং কৃষ্ণস্বরূপমাহ। একঃ হ কিল পূর্ব্বং স্ৃষ্টেরাদৌ নারায়ণো দেবঃ আসীৎ ইতি শেষঃ ॥ ২৫ ॥

নারায়ণত্বং তস্য কুত ইত্যত আহ যস্মিন্নিতি। যস্মিন্ দেবে লোকাঃ ওতাঃ দীর্ঘতন্তুষু পটবৎ প্রোতাঃ তির্য্যক্তন্তুষু পটবৎ তস্য হৃৎপদ্মাজ্জাতো-

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

একোহীহ ইতি ইহ মায়িকে লোকে আসীদিতি শেষঃ ॥ ২৫ ॥

নারায়ণত্বং তস্য কুতস্তত্রাহ তস্মিন্নিতি। নরাজ্জাতানি তত্ত্বানি নারাণীতি বিদুর্বুধাঃ। তস্য তান্যয়নং পূর্ব্বং তেন নারায়ণঃ স্মৃত ইতি বচনাৎ ॥

নাভিপদ্মাদিতি বক্তব্যে হৃৎপদ্মাদিত্যুক্তিঃ প্রথমং তেন হৃদা সংকুপ্তঃ

প্রশ্নোত্তর দ্বারা পরমব্রহ্ম কৃষ্ণের কথা অবতরণ করিবার নিমিত্ত শ্রীকৃষ্ণের স্বরূপ বলিতেছেন। যথা—( একো হ বৈ ইতি )।

গান্ধর্ব্বি ! এই স্ৃষ্টির পূর্ব্বে কেবল একমাত্র নারায়ণ দেব ছিলেন ॥ ২৫ ॥

শ্রীকৃষ্ণের নারায়ণত্ব কিরূপ ? এই আশঙ্কায় বলিতে-ছেন। যথা—( যস্মিন্নিতি )।

পটস্থ দীর্ঘতন্তুর ন্যায় লোক সকল যাঁহাতে ওত এবং পটস্থ তীর্য্যক্ তন্তুর ন্যায় লোক সকল যাঁহাতে প্রোত হইয়া রহিয়াছে, তাঁহার হৃৎপদ্ম হইতে পদ্মযোনি ব্রহ্মা উৎপন্ন হইয়া স্থিতি নিমিত্ত তপস্যা করিলে নারায়ণ দেব তাঁহাকে

* একো হী হ পাঠান্তরং

জ্জাতোঽজযোনিস্তপিত্বা তস্মৈ হি বরং দদৌ ॥ ২৬ ॥

শ্রুঃ। স কামপ্রশ্নমেব বব্রে তং হাস্মৈ দদৌ ॥ ২৭ ॥

শ্রুঃ। স হোবাচাব্জযোনির্যোঽবতারাণাং।
মধ্যে শ্রেষ্ঠোঽবতারঃ কো ভবতি যেন

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

ঽজযোনিঃ তপিত্বা স্থিতায় তস্মৈ ব্রহ্মণে নারায়ণঃ বরং দদৌ ॥ ২৬ ॥

স ইতি। সঃ ব্রহ্মা কামপ্রশ্নং ইচ্ছয়া প্রশ্নং এব বরং বব্রে তং হ্যস্মৈ দদৌ ॥ ২৭ ॥

সহেতি। লব্ধবরঃ অব্জযোনিঃ নারায়ণং উবাচ যোঽবতারানামিতি। হে বিশ্বাশ্রয় তব অবতারাণাং মধ্যে যঃ শ্রেষ্ঠোঽবতারং স কো ভবতি।

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

পশ্চান্নাভিপদ্মাদাবির্ভাবিত ইতি ॥

তপিত্বা তপঃ কৃত্বা স্থিতায় তস্মৈ। যদ্বা। তপিত্বা সংপ্রকাশ্য তস্মৈ বরং দদৌ তং বরেণ ছন্দয়ামাস ইত্যর্থঃ ॥ ২৬ ॥

সচ ব্রহ্মা কামং স্বাভিলষিতমেব প্রশ্নং বরং বব্রে। মমাভিলষিতস্য প্রশ্নস্য করণার্থমনুজ্ঞাং দেহীতি যাচিতবানিত্যর্থঃ :

ততস্তং বরং হ স্ফুটং তস্মৈ দদৌ নারায়ণ ইতি শেষঃ ॥ ২৭ ॥

স হোবাচেত্যাদ্যনন্তরং যোঽবতারাণামিতি। যোঽবতারাণাং মধ্যে শ্রেষ্ঠঃ

বর গ্রহণ কর বলিয়া বর প্রদান করিতে উদ্যত হইলেন ॥২৬॥

ব্রহ্মা স্বাভিলষিত প্রশ্নরূপ বর প্রার্থনা করিলেন অর্থাৎ আমি যাহা জিজ্ঞাসা করিব, আপনি আমাকে তাহার উত্তর দিবেন। ভগবান্ তাঁহাকে সেই বরই প্রদান করিলেন অর্থাৎ তোমার প্রশ্নের উত্তর প্রদান করিব ॥ ২৭ ॥

পদ্মযোনি বর লাভ করিয়া নারায়ণদেবকে জিজ্ঞাসা

লোকাস্তুষ্টা দেবাস্তুষ্টা ভবতি যং স্মৃত্বা
মুক্তা অস্মাৎ সংসারাৎ ভবন্তি কথং
বাস্যাবতারস্য ব্রহ্মতা ভবতি ॥ ২৮ ॥

শ্রুঃ। স হোবাচ তং হি নারায়ণো দেবঃ সকাম্যা মেরোঃ
শৃঙ্গে যথা সপ্তপুর্য্যো ভবন্তি তথা নিষ্কাম্যাঃ

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

যেনেতি। যেন অবতারেণ হেতুনা লোকাস্তুষ্টাঃ দেবাস্তুষ্টা ভবন্তি যং স্মৃত্বা মুক্তা অস্মাৎ সংসারাৎ ভবন্তি। কথং বা অস্য শ্রেষ্ঠস্য অবতারস্য ব্রহ্মস্বরূপতা ভবতি বর্ত্ততে ॥ ২৮ ॥

স হোবাচ তং হি নারায়ণো দেবঃ। কিং সকাম্যাঃ কামফলেন সহিতাঃ মেরোঃ শৃঙ্গে যথা সপ্তপুর্য্যো ভবন্তি তথা নিষ্কাম্যাঃ মোক্ষদাঃ সকাম্যাঃ-

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

সোঽবতারঃ কো ভবিতা ইত্যর্থঃ। শ্রেষ্ঠত্বে লিঙ্গং যেন লোকা ইতি। তেষু চ যস্য শ্রেষ্ঠত্বং তস্য বা কথং ব্রহ্মতা সর্ব্ববৃহত্তমতা স্বয়ং ভগবত্তমতা। অবতারত্বে সতি সর্ব্ববৃহত্তমত্বাভাবস্তদভাবে চ শ্রেষ্ঠত্বাভাবঃ স্যাদিতি ॥ ২৮ ॥

স হোবাচ তং হি নারায়ণো দেব ইতি। অত্র কথং বা অস্মাদিত্যস্য গান্ধর্ব্ব প্রশ্নস্যোত্তরং। যোঽসৌ গোপেষু তিষ্ঠতীত্যাদি পূর্ব্বোক্তেরেব সেৎস্যতীতি

করিলেন, হে বিশ্বাশ্রয়! অবতার সকলের মধ্যে যিনি শ্রেষ্ঠ তিনি কে? যে অবতার হেতুক লোক ও বেদ সকল তুষ্ট হয় এবং যাঁহাকে স্মরণ করিলে এই সংসার হইতে মুক্ত হয় এবং কিরূপেতেই বা এই শ্রেষ্ঠ অবতারের ব্রহ্মত্ব হইল? ॥ ২৮ ॥

নারায়ণদেব ব্রহ্মাকে কহিলেন, হে বিধাতঃ! যেমন সুমেরুশৃঙ্গে কামফলদা সাতটী পুরী আছে, তদ্রূপ ভূমণ্ডলে

সকাম্যা ভূগোলচক্রে সপ্তপুর্য্যো ভবন্তি তাসাং

।বিশ্বেশ্বরকৃতটীকা।

ফলদাঃ অধিকারিতারতম্যেন ভূগোলচক্রে সপ্তপুর্য্যঃ অযোধ্যামথুরাদয়ঃ ভবন্তি তাসাং পুরীণাং মধ্যে গোপালপুরী গোপালবেশস্য বিষ্ণোরাশ্রয়ভূতা পুরী। যদ্বা। গবাং চক্রেণ পালিতা গোপালপুরী মথুরা হি নিশ্চিতং সাক্ষাৎ ব্রহ্ম

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা

পৃথক্ নাদাতব্যং। নিত্যমেবাসৌ ভবদ্ভিঃ সহ বিহরতি। সম্প্রতি তু ভবদ্ভিঃ সহ ক্রমেণ প্রকটীভবজ্জন্মনা ভবত্যস্ত তত্তল্লীলাবেশাদেবানুসন্ধাতুং শক্নুবন্তি ইত্যভিপ্রায়াৎ। সাক্ষাৎ প্রকৃতিপরোঽয়মাত্মা গোপালঃ স কথং ভূম্যামিত্যু-ত্তরং ব্রহ্মপ্রশ্নেনৈব জ্ঞেয়ং। যেন লোকা স্তুষ্টা ভবন্তি ইত্যাদিনা। লোকাদি-তোষার্থ এবাবতার ইত্যভিপ্রায়াৎ॥

অথ শিষ্টানামেব তৎ প্রশ্নানামুত্তরং দাতব্যং ইতি স্থিতে তেষু প্রথমং তাবৎ কিং তস্য স্থানমিত্যস্য চ তস্যাঃ প্রশ্নোত্তরং স্বতঃসিদ্ধং কৈমুত্যেন তু শ্রীকৃষ্ণস্য পরব্রহ্মত্বব্যঞ্জি সর্ব্বাবতারশ্রেষ্ঠত্বং তু ব্রহ্মাণং প্রতি শ্রীনারায়ণো দর্শিতবানিতি তদ্বাক্যমুদাহরতি সকাম্যা ইত্যারভ্য সাক্ষাদ্ব্রহ্মগোপাল-পুরীত্যন্তেন। সকাম্যাঃ ভোগময্যঃ। মেরোঃ শৃঙ্গ ইত্যূর্দ্ধলোকোপলক্ষণং। সর্ব্বোপরিষ্টাৎ পরমবৈকুণ্ঠে ইত্যর্থঃ। যা যথা ভুবি বর্ত্তন্তে পুর্য্যো ভগবতঃ প্রিয়াঃ। তাস্তথা সন্তি বৈকুণ্ঠে তত্তল্লীলার্থমাদৃতা ইতি স্কান্দবচনাৎ। পাদ্মোত্তরখণ্ডাদৌ ত্বেতদ্ব্যক্তমেবাস্তি। নিষ্কাম্যাঃ সকাম্যাশ্চেতি মোক্ষদা ভোগদাশ্চেত্যর্থঃ। ভোগস্তত্র সার্ষ্ট্যাদিময় এব জ্ঞেয়ঃ। উভয়ত্রাপি সপ্তপুর্য্যঃ অযোধ্যামথুরা

---

অধিকারিভেদে অযোধ্যা মথুরা মায়া কাশী কাঞ্চী অবন্তিকা ও দ্বারকা ইত্যাদি সাতটী পুরী আছে, কিন্তু ইহাদের মধ্যে গোপালাখ্য অথবা বিষ্ণুর আশ্রয়ভূতা কিম্বা গোসমূহের প্রতি-পালিতা যে মথুরানাম্নী পুরী, তাহা ব্রহ্মপ্রকাশিকা হেতু

মধ্যে সাক্ষাৎ ব্রহ্ম গোপালপুরী হীতি ॥ ২৯ ॥

শ্রুঃ। সকাম্যা নিষ্কাম্যা দেবানাং সর্ব্বেষাং ভূতানাং ভবতি যথা হি বৈ সরসি পদ্মং তিষ্ঠতি তথা ভূম্যাং তিষ্ঠতীতি চক্রেণ রক্ষিতা হি মথুরা তস্মাৎ গোপালপুরী ভবতি ॥ ৩০ ॥

---

শ্রীবিশ্বেশ্বরকৃত টীকা।

ভবতি ব্রহ্মপ্রকাশকত্বাৎ ॥ ২৯ ॥

সকাম্যা নিকাম্যা দেবানাং সর্ব্বেষাং ভূতানাং চ যথা ভজনং ভবতি যথা সরসি পদ্মং তিষ্ঠতি তথা ভূম্যাং গোপালপুরী তিষ্ঠতি ইতি গোপালপুরী তস্য ব্যুৎপত্তিং বদন্ সর্ব্বসিদ্ধসংজ্ঞা দর্শয়তি। চক্রেণ রক্ষিতা হি মথুরা তস্মাদ্গোপালপুরী ভবতি ॥ ৩০ ॥

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তীকৃতটীকা।

মায়া ইত্যাদয়ঃ। বিবক্ষিতমাহ তাসাং মধ্য ইতি। তাসামপি মধ্যে সাক্ষাৎ ব্রহ্ম পরমাশ্রয়স্বরূপৈব গোপালপুরী ॥ ২৯ ॥

পুনঃ সকাম্যেত্যাতিশয়ার্থঃ ॥

তত্র ভৌমত্বদৃষ্টিং নিবারয়তি যথা হীতি ॥

যস্মাদেবং তস্মাদেব গোপাপপুরী ভবতি নরাকৃতিপরব্রহ্মণঃ শ্রীগোপালস্য পুরী সাক্ষাদ্ব্রহ্ম তাসামপি মধ্যে স্বরূপৈব গোপালপুরী পরমাশ্রয়ো ভবিতুং যুজ্যত ইত্যর্থঃ ॥ ৩০ ॥

সাক্ষাৎ ব্রহ্মস্বরূপা হইয়াছে ॥ ২৯ ॥

যেরূপ দেবগণ ও ভূতগণের সকামা ও নিষ্কামা পুরী আছে এবং যেমন সরোবর মধ্যে পদ্ম থাকে, তদ্রূপ ভূমণ্ডলে মথুরাপুরী আছে চক্র কর্ত্তৃক রক্ষিতা হওয়াতে তাহা গোপালপুরী বলিয়া প্রসিদ্ধ হইয়াছে ॥ ৩০ ॥

শ্রুঃ। বৃহদ্বৃহদ্বনং মধোর্ম্মধুবনং তালস্তালবনং
কাম্যং কাম্যবনং বহুলো বহুলবনং কুমুদং

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

সা চ মথুরা দ্বাদশবনৈরাবৃতা ভবীতত্যাহ বৃহদিতি। বৃহৎ মহত্ত্বং ইতি কারণাৎ বৃহদ্বনং একং (১)। মধোঃ দৈত্যস্য সম্বন্ধি ইতি কারণাৎ মধুবনং দ্বিতীয়ং (২)। তালঃ বর্ত্তত ইতি কারণাৎ তালবনং তৃতীয়ং (৩)। কাম্যং কামদেবঃ বর্ত্তত ইতি কাম্যবনং চতুর্থং (৪)। বহুলা বর্ত্তত ইতি বহুলবনং

।বিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

তদেবমুপাসনানুসারেণৈব তাসামূর্দ্ধাধস্তাৎ প্রতীয়মানত্বেনোভয়বিধত্বং। যথা শ্রীগোপালস্য নানাত্বমিতি ভাবঃ। তস্মাত্তদধিষ্ঠাতুঃ শ্রীগোপালস্য। ব্রহ্মণো হি প্রতিষ্ঠাহমিতি। তদ্বচনরীত্যা ব্রহ্মত্বে সিদ্ধে তত্র স্থিতস্য তস্যাবির্ভাব এবাবতারত্বমিতি চ ব্যক্তং। এবং পূর্ব্বাস্ততঃ স্থানত্বং প্রতিপাদ্য তদ্বহিঃস্থিতানাং বনানামপি প্রতিপাদয়তি বৃহদিত্যাদিনা। তত্র তেষ্বেব গহনেষ্বেবমিত্যন্তেন তত্র বৃহদিত্যাদিকং তত্তন্নামনির্ব্বচনং বৃহত্বাদ্বিস্তীর্ণত্বাৎ শ্রীকৃষ্ণগোকুললীলায়াঃ প্রথমবৃত্ত্যা মহত্বাদ্বা বৃহদ্বনমিত্যর্থঃ। ১। মধোর্ম্মধুনামদৈত্যস্য কদাচিত্তত্র কৃতনিবাসস্য বধলীলাস্থানত্বাৎ মধুবনমিত্যর্থঃ। কেশিতীর্থবৎ মধুবংশনিবাসত্বাদ্বা। ২। তালস্তজ্জাতিঃ তদাধারত্বেন তল্লীলাবিশেষস্থানত্বাত্তালবনং। ৩। কাম্যঃ সর্ব্বেষাং কমনীয়ঃ কৃষ্ণস্তত্র বিহরতীতি কাম্যবনং। ৪। বহুলা শ্রীহরেঃ পত্নীতি স্কান্দাত্তস্যাঃ স্থানবিশেষত্বেন বনমপি বহুলা তস্মাদ্বহুলাবনমিত্যর্থঃ।

এই মথুরাপুরী দ্বাদশ বনে পরিবেষ্টিতা। যথা—(বৃহদ্বৃহদ্বনমিতি)।

অতিশয় মহৎ এপ্রযুক্ত বৃহদ্বন এক। ১। মধুদৈত্য সম্বন্ধীয় মধুবন দ্বিতীয়। ২। তালবৃক্ষ থাকা প্রযুক্ত তালবন তৃতীয়। ৩। কামদেব আছেন, এজন্য কাম্যবন চতুর্থ। ৪। বহু-

কুমুদবনং খদিরঃ খদিরবণং ভদ্রো ভদ্রবণং
ভাণ্ডীর ইতি ভাণ্ডীরবণং শ্রীবনং লোহবনং

শ্রীবিশ্বেশ্বরকৃত টীকা।

পঞ্চমং ( ৫ ) কুমুদঃ বর্ত্তত ইতি কারণাৎ কুমুদবনং ষষ্ঠং ( ৬ )। খদিরঃ বর্ত্তত ইতি কারণাৎ খদিরবণং সপ্তমং ( ৭ )। ভদ্রঃ বৃক্ষবিশেষঃ বর্ত্তত ইতি কারণাৎ ভদ্রবণং অষ্টমং ( ৮ )। ভাণ্ডীরঃ ইতি নাম বটঃ বর্ত্ততে ইতি কারণাৎ ভাণ্ডীর-বণং নবমং ( ৯ )। শ্রীঃ রমা তস্যাঃ তস্মিন্ সাধকানাং শীঘ্রমাবির্ভাবাৎ তদ্বনং শ্রীবনং দশমং ( ১০ )। লোহঃ নাম কশ্চিদসুরঃ সঃ তপসা যত্র সিদ্ধিং প্রাপ্তঃ,

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃত টীকা।

বহুলো বহুলবনমিতি পাঠে বহুলাস্মিন্নস্তীতি বহুলঃ প্রদেশবিশেষঃ সচাসৌ বনঞ্চেতি বহুলাবনং। মিশ্রকারণমিতিবং সংজ্ঞায়াং পূর্ব্বপদস্য দীর্ঘঃ। ৫। কুমুদং নিত্যপুষ্পিততজ্জাতিবিশেষঃ স চ তল্লীলাবিশেষকৌতুকাবহঃ। তদেবোপা-ত্তদেব কুমুদবনং। ৬। এবং খদির ইতি। ৭। ভদ্রঃ শ্রীবলভদ্রঃ কৃষ্ণসাহিত্যোঽস্য কৃষ্ণবনং ভদ্রবণমিতি বক্ষ্যমাণত্বাৎ। তস্য লীলাবিশেষণাবিষ্টাৎ তদভিন্নমেব ভদ্রবণমিতি। ৮। ভাণ্ডীরো নাম শ্রীকৃষ্ণলীলারসপ্রবাহস্ফীতো বটবিশেষঃ। সোঽত্র বর্ত্তত ইতি হেতোর্ভাণ্ডীরবণং। ৯। শ্রীবনমিতি স্পষ্টমাম নিরুক্তং শ্রিয়ো বনং শ্রীবনমিতি। ১০। লোহবনতি লোহজঙ্ঘস্য বনত্বাৎ মধুবনবদেব। ১১। বৃন্দাম্না লীলাখ্যমহাশক্তিপ্রাদুর্ভাববিশেষরূপায়াঃ। পাদ্মকার্ত্তিকমাহাত্ম্যে। প্রসিদ্ধায়াঃ সম্বন্ধীতি সর্ব্বশ্রীকৃষ্ণলীলাস্পদত্বব্যক্তা মহাত্ম্যবিশেষো দর্শিতঃ। ১২।

---

লানাম্নী হরিপ্রিয়া বাস করেন, এজন্য বহুলবন পঞ্চম। ৫। কুমুদ আছে এনিমিত্ত কুমুদবন ষষ্ঠ। ৬। খদির থাকা হেতু খদিরবণ সপ্তম। ৭। ভদ্র ( বৃক্ষবিশেষ ) থাকা প্রযুক্ত ভদ্র-বণ অষ্টম। ৮। ভাণ্ডীর নামে বট আছে বলিয়া ভাণ্ডীরবণ নবম। ৯। শ্রী অর্থাৎ লক্ষ্মীর অধিষ্ঠান জন্য শ্রীবন দশম। ১০

বৃন্দায়া বৃন্দাবনমেতৈরাবৃতা পুরী ভবতি ॥ ৩১ ॥

শ্রুতিঃ। তত্র তেষ্বেব গহনেষ্বেব দেবা মনুষ্যা গন্ধর্ব্বা নাগাঃ কিন্নরা গায়ন্তীতি নৃত্যন্তীতি ॥ ৩২ ॥

---

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

তৎ লোহবনং একাদশং ( ১১ )। বৃন্দায়াঃ বনং বৃন্দাবনং দ্বাদশং ( ১২ ) ॥ ৩১ ॥

তত্র তেষ্বেবেতি। তত্র মথুরাসমীপে তেষ্বেব দ্বাদশস্বপি এবম্বিধেষু প্রাগুক্তপ্রকারেষু গহনেষু দেবাঃ মনুষ্যাঃ গন্ধর্ব্বাঃ নাগাঃ কিন্নরাঃ ইতি প্রসিদ্ধং গায়ন্তি প্রসিদ্ধং নৃত্যন্তীতি ॥ ৩২ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

অতো মধুরেণ সমাপয়েদিতি ন্যায়েন সর্ব্বান্ত এবোদ্দিষ্টং। বনতীর্থভ্রমণবিধানঞ্চ শ্রীবারাহে তত্রৈব দৃশ্যতে। তত্র তেষ্বেবেতি তত্র মথুরামণ্ডলে তেষু গহনেষ্বেবমেব পুরী তৎস্বরূপেণ নিত্যধামত্বমেব জ্ঞেয়মিতি শেষঃ ॥ ৩১ ॥

দেবা ইতি যত্র দেবাদয়স্তৎপরিকরা গায়ন্তীতি গানং কুর্ব্বন্তি নৃত্যন্তীতি নৃত্যাদিকং কুর্ব্বন্তি। যথোক্তং বৃহদ্গৌতমীয়ে। যত্র দেবাশ্চ ভূতানি বর্ত্তন্তে সূক্ষ্মরূপতঃ। ইতিশব্দৌ হি প্রকারার্থৌ ॥ ৩২ ॥

লোহ নামক কোন অসুর তপস্যা দ্বারা সিদ্ধি প্রাপ্ত হয়, একারণ লোহবন একাদশ। ১১। বৃন্দার তপস্যা দ্বারা নির্ম্মিত বন বৃন্দাবন দ্বাদশ। ১২। মথুরাপুরী এই সকল বনে পরিবৃতা রহিয়াছে ॥ ৩১ ॥

উল্লিখিত এই দ্বাদশ বনে দেবতা, মনুষ্য গন্ধর্ব্ব, নাগ ও কিন্নরগণ নিরন্তর গান এবং নৃত্য করেন ॥ ৩২ ॥

শ্রুঃ। তত্র দ্বাদশাদিত্যা একাদশ রুদ্রা অষ্টৌ বসবঃ সপ্ত মুনয়ো ব্রহ্মা নারদশ্চ পঞ্চ বিনায়কাঃ বীরেশ্বরো

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

তত্র তেষু দ্বাদশসু অপি বনেষু দ্বাদশাদত্যা ইতি। বরুণঃ (১) সূর্য্যঃ (২) বেদাঙ্গঃ (৩) ভানুঃ (৪) ইন্দ্রঃ (৫) রবিঃ (৬) গভস্তিমান্ (৭) যমঃ (৮) হিরণ্যরেতাঃ (৯) দিবাকরঃ (১০) মিত্রঃ (১১) বিষ্ণুঃ (১২)।

একাদশ রুদ্রা ইতি।

বীরভদ্রশ্চ শম্ভুশ্চ গিরিশশ্চ তৃতীয়কঃ।
অজৈকপাদহিব্রধ্নঃ পিনাকী চ তথাপরঃ॥
ভুবনাধীশ্বরশ্চৈব কপালী চ দিশাং পতিঃ।
স্থাণুর্ভগ ইতি প্রোক্তা রুদ্রা একাদশাভূতাঃ।

অষ্টৌ বসব ইতি।

ধ্রুবো ধরশ্চ সোমঃ স্যাদাপশ্চৈবানিলোঽনলঃ।
প্রত্যূষশ্চ প্রভাবশ্চ বসবোঽষ্টৌ প্রকীর্ত্তিতাঃ॥
কশ্যপোঽত্রির্ভরদ্বাজো বিশ্বামিত্রোঽথ গৌতমঃ।

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা

অন্যাংশ্চ কাংশ্চিদ্গণতি তত্রেত্যাদিনা বিনায়কা ইত্যন্তেন॥
তত্র লিঙ্গরূপাণি রুদ্রাধিষ্ঠানানি চ তান্যেব বর্ত্তন্ত ইত্যাহ বীরেশ্বর ইত্যা-

এই দ্বাদশ বনে বরুণ, সূর্য্য, বেদাঙ্গ, ভানু, ইন্দ্র, রবি, গভস্তিমান্, যম, হিরণ্যরেতা, দিবাকর, মিত্র এবং বিষ্ণু, এই দ্বাদশ আদিত্য আছেন। অপর বীরভদ্র, শম্ভু, গিরিশ, অজৈকপাদ্, অহিব্রধ্ন, পিনাকী, দিক্‌পতি, স্থাণু, ভগ এই একাদশ রুদ্র অধিষ্ঠিত আছেন। আর ধ্রুব, ধর, সোম, আপ, অনিল,

রুদ্রেশ্বরো অম্বিকেশ্বরো গণেশ্বরো নীলক-
ণ্ঠেশ্বরো বিশ্বেশ্বরো গোপালেশ্বরো ভদ্রেশ্বরঃ
অন্যানি লিঙ্গানি চতুর্বিংশতির্ভবন্তি ॥ ৩৩ ॥
শ্রুঃ। দ্বে বনে স্তঃ কৃষ্ণবনং ভদ্রবণং তয়োরন্তর্দ্বাদশ-

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

জমদগ্নির্বশিষ্ঠশ্চ সপ্তৈতে মুনয়ঃ স্মৃতাঃ ॥

ব্রহ্মা নারদশ্চ। পঞ্চ বিনায়কাঃ মোদঃ ( ১ ) প্রমোদঃ ( ২ ) আমোদঃ ( ৩ ) সুমুখঃ ( ৪ ) দুর্ম্মুখঃ ( ৫ ) তথা ইতি প্রোক্তাঃ। বীরেশ্বরঃ ( ১ ) রুদ্রেশ্বরঃ ( ২ ) অম্বিকেশ্বরঃ ( ৩ ) গণেশ্বরঃ ( ৪ ) নীলকণ্ঠেশ্বর ( ৫ ) বিশ্বেশ্বরঃ ( ৬ ) গোপালেশ্বরঃ ( ৭ ) ভদ্রেশ্বরঃ ( ৮ ) ইতি অষ্টৌ লিঙ্গানি। তথা অন্যানি চতুর্বিংশতির্লিঙ্গানি ভবন্তি ॥ ৩৩ ॥

দ্বে বনে ইতি। দ্বে বনে স্তঃ বর্ত্তেতে এবং কৃষ্ণবনং। দ্বিতীয়ং ভদ্রবণং

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

দ্বিনা ভবন্তীত্যন্তেন। অত্র বীরেশ্বর ইত্যাদাষ্টৌ গণয়িত্বাহ অন্যানীতি ইত্যাদীনীত্যর্থঃ ॥ ৩৩ ॥

পুনর্বনান্যেব সামান্যবিশেষত্বেন বোধন্ সোপলক্ষিতপূর্ব্বোক্তনিত্য-

---

অনল, প্রত্যুষ ও প্রভাব, এব অষ্ট বসু এবং কশ্যপ, অত্রি, ভরদ্বাজ, বিশ্বামিত্র গৌতম, জমদগ্নি ও বশিষ্ঠ, এই সপ্তর্ষি এবং ব্রহ্মা ও নারদ। অপর মোদ, প্রমোদ, আমোদ, সুমুখ, এবং দুর্ম্মুখ, এই পঞ্চ বিনায়ক। আর বীরেশ্বর, রুদ্রেশ্বর, অম্বিকেশ্বর, গণেশ্বর, নীলকণ্ঠেশ্বর, বিশ্বেশ্বর, গোপেশ্বর এবং ভদ্রেশ্বর প্রভৃতি অষ্টলিঙ্গ বিদ্যমান, অপর ইহা ভিন্ন আরও চতুর্ব্বিংশতি লিঙ্গ আছে ॥ ৩৩ ॥

অপিচ কৃষ্ণবন ও ভদ্রবণ নামে যে দুইটী বন আছে, ঐ

বনানি পুণ্যানি পুণ্যতমানি তেষ্বেব দেবাস্তিষ্ঠন্তি
সিদ্ধাঃ সিদ্ধিং প্রাপ্তাঃ ॥ ৩৪ ॥

শ্রুঃ। তত্র হি রামস্য রামমূর্ত্তিঃ প্রদ্যুম্নস্য প্রদ্যুম্নমূর্ত্তি-

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

তয়োঃ দ্বয়োর্বনয়োঃ অন্তর্মধ্যে দ্বাদশ বনানি ভবন্তি। কানিচিৎ পুণ্যানি কানিচিৎ পুণ্যতমানি তেষু সমস্তেষু অপি সিদ্ধাঃ জাতিবিশেষাঃ দেবাঃ তিষ্ঠন্তি। কীদৃশাঃ সিদ্ধাঃ দেবাঃ সিদ্ধিং প্রাপ্তাঃ ॥ ৩৪ ॥

অত্র হেতুং বদন্নেব শ্রেষ্ঠাবতারমাহ তত্র হীতি। হি যস্মাৎ তত্র তেষু রামস্য বলদেবস্য রামাখ্যা মূর্ত্তিঃ প্রদ্যুম্নস্য প্রদ্যুম্নাখ্যা মূর্ত্তিঃ অনিরুদ্ধস্য অনি-

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

দেবাদীনাং স্থিতিমনুবদন্ সাধনসিদ্ধানামপি তেষাং তাং কথয়তি যে বনে ইত্যা-দিনা সিদ্ধিং প্রাপ্তা ইত্যন্তেন। তয়োর্দ্বয়োরন্তরমিতি। তত্রবণান্তশ্চতুর্থানি চত্বারি ভদ্র শ্রী লোহ বৃহৎ সংজ্ঞানি। কৃষ্ণবনান্তরাণাষ্টৌ তেষু কানিচিৎ পুণ্যানি কানচিৎ পুণ্যতমানি। দেবা আদিত্যাদয়ঃ। সিদ্ধা নিত্যসিদ্ধা গোপা-দিরূপাঃ। শ্রীকৃষ্ণপরিকরাঃ সিদ্ধিং প্রাপ্তাশ্চান্যসাধকবয়ান্তদন্তঃপ্রবিষ্টাশ্চন্দ্র-ধ্বজাদয়ঃ ॥ ৩৪ ॥

চতুর্ব্যূহাত্মকস্য শ্রীভগবতেহোপি তত্র নিত্যস্থিতিং দর্শয়তি। তত্রেত্যাদিনা কৃষ্ণমূর্ত্তিরিত্যন্তেন। তত্রেতি তস্যাং পূর্য্যাং তেষু বনেষু চেত্যর্থঃ। হি প্রসিদ্ধৌ। রামমূর্ত্তিরিতি রামাখ্যা যা মূর্ত্তিঃ সৈব নতু শেষাদ্যাখ্যেত্যর্থঃ। এবমুত্তরত্রাপি। স্থিতিস্তেষাং যথাসম্ভবং জ্ঞেয়ঃ। নতু সর্ব্বেষাং সর্ব্বত্র। শ্রীমথুরাদৌ চতুর্ণা-

দুই বনের মধ্যে দ্বাদশ বন বিদ্যমান, তন্মধ্যে কতক গুলি পুণ্য এবং কতক গুলি পুণ্যতম কিন্তু সমস্ত বনেই সিদ্ধিপ্রাপ্ত সিদ্ধ নামক দেবগণ অবস্থিত আছেন ॥ ৩৪ ॥

সেই সকল বনে রামের অর্থাৎ বলদেবের রামাখ্যা মূর্ত্তি প্রদ্যুম্নের প্রদ্যুম্নাখ্যা মূর্ত্তি, অনিরুদ্ধের অনিরুদ্ধাখ্যা মূর্ত্তি

রনিরুদ্ধস্যানিরুদ্ধমূর্ত্তিঃ কৃষ্ণস্য কৃষ্ণমূর্ত্তিঃ ॥ ৩৫ ॥

শ্রুঃ। বনেষ্বেবং মথুরাস্বেবং দ্বাদশমূর্ত্তয়ো ভবন্তি ॥ ৩৬ ॥

শ্রুঃ। একাং হি রুদ্রা যজন্তি দ্বিতীয়াং হি ব্রহ্মা যজন্তি

---

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

কৃষ্ণাখ্যা মূর্ত্তিঃ কৃষ্ণস্য কৃষ্ণাখ্যা মূর্ত্তিঃ অস্তীত্যর্থঃ ॥ ৩৫ ॥

এবম্প্রকারাঃ তেষ্বেব বনেষু তথা এবম্প্রকারাঃ মথুরাসু মথুরাপ্রদেশেষু দ্বাদশমূর্ত্তয়ঃ। রৌদ্রী (১) ব্রাহ্মী (২) দৈবী (৩) মাধবী (৪) বিঘ্ননাশিনী (৫) কাম্যা (৬) আর্ষী (৭) গান্ধর্ব্বী (৮) গোঃ (৯) অন্তর্দ্ধানস্থা (১০) স্বপদস্থতা (১১) ভূমিস্থা (১২) ॥ ৩৬ ॥

দ্বাদশমূর্ত্তীনাং প্রত্যেকমুপাসকানাহ। একাং হি রুদ্রা যজন্তি। দ্বিতীয়াং

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

মপি শ্রীবৃন্দাবনাদৌ রামকৃষ্ণয়োরেব যুক্তত্বাৎ ॥ ৩৫ ॥

মন্নামশনিরিত্যাদিবদ্রুদ্রাদীনাং ভেদাভেদেন তস্যৈব দ্বাদশধা স্ফুরন্তী-ত্যাহ বনেষ্বেবমিতি। এবং প্রকারাঃ তেষু বনেষু তথা এবম্প্রকারা মথুরাসু মথুরাপ্রদেশেষু দ্বাদশমূর্ত্তয়ো ভবন্তি ॥ ৩৬ ॥

দ্বাদশানাং মূর্ত্তীনাং প্রত্যেকমুপাসকানাহ একাং হীত্যাদিনা। অন্তর্ধানে

---

এবং কৃষ্ণের কৃষ্ণাখ্যা মূর্ত্তি অধিষ্ঠিত আছেন ॥ ৩৫ ॥

যেমন দ্বাদশ বনে উল্লিখিত মূর্ত্তি সকল আছে, তদ্রূপ মথুরাপ্রদেশেও রৌদ্রী, ব্রাহ্মী, দৈবী, মানবী, বিঘ্ননাশিনী, কাম্যা, আর্ষী, গন্ধর্ব্বী, গো, অন্তর্দ্ধানস্থা, স্বপদস্থতা এবং ভূমিষ্ঠা ইত্যাদি দ্বাদশ মূর্ত্তি আছে ॥ ৩৬ ॥

উক্ত দ্বাদশ মূর্ত্তি প্রত্যেকের উপাসক সকল বলিতেছেন। যথা—( একাং হীতি )।

একা মূর্ত্তিকে রুদ্রগণ পূজা করেন, দ্বিতীয়া মূর্ত্তিকে

তৃতীয়াং ব্রহ্মজা যজন্তি চতুর্থীং মরুতো যজন্তি
পঞ্চমীং বিনায়কা যজন্তি ষষ্ঠীং বসবো যজন্তি
সপ্তমীমৃষয়ো যজন্তি অষ্টমীং গন্ধর্ব্বা যজন্তি
নবমীমপ্সরসো যজন্তি দশমী বৈ হ্যন্তর্দ্ধানে
তিষ্ঠতি একাদশমেতি স্বপদং গত্বা দ্বাদশমেতি
ভূম্যাং তিষ্ঠতি ॥ ৩৭ ॥

---

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

ব্রহ্মা যজতি। তৃতীয়াং ব্রহ্মজাঃ সনৎকুমারাদয় যজন্তি। চতুর্থীং মরুতঃ মরুদ্গণাঃ যজন্তি। পঞ্চমীং বিনায়কা যজন্তি। ষষ্ঠীং বসবো যজন্তি। সপ্তমীমৃষয়ো যজন্তি। অষ্টমীং গন্ধর্ব্বা যজন্তি। নবমীমপ্সরসো যজন্তি। দশমী বৈ অন্তর্দ্ধানে তিষ্ঠতি গুপ্তা তিষ্ঠতি ইত্যর্থঃ। একাদশমেতি সা প্রসিদ্ধা সা স্বপদং বিষ্ণুপদং আকাশাখ্যং গতা প্রাপ্তা। দ্বাদশেতি যা প্রসিদ্ধা সা ভূম্যাং তিষ্ঠতি ॥ ৩৭ ॥

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

তিষ্ঠতি গুপ্তা তিষ্ঠতীত্যর্থঃ। একাদশীতি যা প্রসিদ্ধা সা প্রসিদ্ধা সা স্বধাম স্বপদং গতা প্রাপ্তা। দ্বাদশমা দ্বাদশীতি যা প্রসিদ্ধাঃ সা ভূম্যাঃ হি তিষ্ঠতি বিশেষব্যাখ্যা অগ্রে কর্ত্তব্যা ॥ ৩৭ ॥

---

ব্রহ্মা, তৃতীয়া মূর্ত্তিকে সনৎকুমারাদি, চতুর্থী মূর্ত্তিকে মরুদ্গণ, পঞ্চমী মূর্ত্তিকে বিনায়কগণ, ষষ্ঠী মূর্ত্তিকে বসুগণ, সপ্তমীমূর্ত্তিকে ঋষিগণ, অষ্টমী মূর্ত্তিকে গন্ধর্ব্বগণ এবং নবমীমূর্ত্তিকে অপ্সরোগণ পূজাকরেন। দশমী মূর্ত্তি স্বয়ং গুপ্তা থাকেন, একাদশী মূর্ত্তি আকাশাখ্য পদ প্রাপ্ত হইয়াছেন। দ্বদশী মূর্ত্তি স্বয়ং ভূমিতে অধিষ্ঠিতা আছেন ॥ ৩৭ ॥

শ্রুঃ। তাং হি যে যজন্তি তে মৃত্যুং তরন্তি মুক্তিং লভন্তে।
গর্ব্ভজন্মজরামরণতাপত্রয়াত্মকং দুঃখং তরন্তি ॥ ৩৮ ॥

শ্রুঃ। তদপ্যেতে শ্লোকা ভবন্তি।
প্রাপ্য মথুরাং পুরীং রম্যাং সদা ব্রহ্মাদিসেবিতাম্।

বিশ্বেশ্বরকৃতটীকা।

তৎ পূজকানাং ফলাতিশয়মাহ তাং হীতি। তাং ভূমিষ্ঠাং মূর্ত্তিং যে যজন্তি তে মৃত্যুং অবিদ্যাকামকর্ম্মাখ্যং তরন্তি তদ্বিমুক্তা ভবন্তি ইত্যর্থঃ। মুক্তিং লভন্তে। গর্ব্ভজন্মজরামরণতাপত্রয়া কং আধ্যাত্মিকাধিদৈবিকাধিভৌতিক-তাপত্রয়োত্থং দুঃখং তরন্তি দুঃখহেতূনামবিদ্যাদীনাং নিবৃত্তত্বাদিত্যর্থঃ ॥ ৩৮ ॥

উক্তার্থে মন্ত্রসম্মতিমাহ তদপীতি। তৎ তত্র মথুরায়াঃ কৃষ্ণাশ্রয়ত্বে ব্রহ্মাদিসেবিতত্বে চ এতে শ্লোকাঃ মন্ত্রা অপি ভবন্তি ইত্যর্থঃ। প্রাপ্য মথুরাং

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী

তামিতি তাং ভূমিষ্ঠাং সর্ব্বামেবেতি বা মৃত্যুং তৎপরম্পরাং তরন্তি। যতো মুক্তিং অবিদ্যাবিমোকং লভন্তে। তদ্বিমোকাচ্চ গর্ব্ভাদিদুঃখং তরন্ত্যেবেতি ॥ ৩৮ ॥

উক্তার্থে মন্ত্রসম্মতিমাহ তদপীতি ॥

প্রাপ্য মথুরামিতি মথুরাং প্রাপ্য কৃতার্থা ভবন্তীতি শেষঃ ॥ ৩৯ ॥

দ্বাদশ মূর্ত্তির মধ্যে ভূমিষ্ঠা মূর্ত্তি পূজার ফলাতিশয় বলিতেছেন। যথা—( তাং হীতি )।

যাঁহারা ভূমিষ্ঠা মূর্ত্তির পূজা করেন, তাঁহারা অবিদ্যা কাম-কর্ম্মাখ্য মৃত্যু হইতে উত্তীর্ণ হন এবং মুক্তি লাভ করেন, আর দুঃখের হেতুভূত অবিদ্যাদির নিবৃত্তি জন্য গর্ব্ভ, জন্ম, জরা, মরণ, আধ্যাত্মিক, আধিদৈবিক ও আধিভৌতিক রূপ তাপ-ত্রয় হইতে উত্তীর্ণ হন ॥ ৩৮ ॥

উক্ত বিষয়ে মন্ত্র সকল বলিতেছেন। যথা—( তদপীতি )।

মথুরার কৃষ্ণাশ্রয়ত্বে ও ব্রহ্মাদিসেবিতত্বে মন্ত্রসকল

শঙ্খ চক্র গদা শার্ঙ্গ রক্ষিতাং মুষলাদিভিঃ ॥

শ্রুঃ। যত্রাসৌ সংস্থিতঃ কৃষ্ণস্ত্রিভিঃ শক্ত্যা সমাহিতঃ।

পা।

পরীং রম্যামিতি। তাং মথুরাং পুরীং প্রাপ্য দেবা মনুষ্যা গন্ধর্বাদয়স্তিষ্ঠন্তীতি শেষঃ। কীদৃশীং শঙ্খ চক্র গদা শার্ঙ্গ রক্ষিতাং তথা মুষলাদিভিঃ বলদেবাদ্যাযুধৈঃ উপলক্ষিতাঃ ॥ ৩৯ ॥

যত্রাসাবিতি। ত্রিভিঃ বলদেবাদিভিঃ শক্ত্যা রুক্মিণ্যা সহিতঃ কৃষ্ণঃ যত্র সংস্থিতঃ তাং পুরীং প্রাপ্য দেবাদয়স্তিষ্ঠন্তীতি সম্বন্ধঃ। ইদমেব বিবৃণোতি রামানিরুদ্ধ-

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃত টীকা।

ত্রিভির্বলরামাদিভিঃ শক্ত্যা চ রুক্মিণ্যা উপলক্ষণত্বাৎ সমস্ত যদুবৃন্দৈরশেষ-পট্টমহিষীভিশ্চ সহ যত্র সমাহিতঃ সাবধান এব সন্ সম্যাকৃতত্তল্লীলাসৌষ্ঠবেন স্থিত ইত্যর্থঃ। তাবৎ সুসমাহিততায়াং হেতুমাহ বিভূরিতি। তদেবং রামস্য তদ্ব্যুহতাং নির্দ্দিশ্য কো বাস্য জ্যায়ান্ রামো ভবাতীতি শ্রীগান্ধর্ব্বী প্রশ্নস্যা-ন্তরং দদতঃ প্রদ্যুম্নাদয়োঽপি তাদৃশত্বেন দর্শিতাঃ। তদুপলক্ষিতায়াং দেবক্যা-মপি তদাবির্ভাবশক্ত্যা প্রকটং বসুদেবস্য ইত্যাদ্যনুসারেণ চতুর্ভুজতয়া প্রকটীভূত ইত্যভিপ্রায়েণ কথং বা দেবক্যাং জাত ইতি তৎপ্রশ্নোস্যোত্তরং চ লব্ধং যথৈব কথং বাস্মাসু জাত ইত্যস্য চ তৎপ্রশ্নস্যোত্তরং পুনঃ সুচিতং। তেষ্বপি ভবৎস্বপি নিত্যং পুত্রাদিরূপেণাস্তীতি তেষু চতুর্ভুজতয়া ভবৎসু চ দ্বিভুজতয়াবির্ভাব এব জন্মেত্যভিপ্রায়াং তদেবং কৃষ্ণাবতারোঽবতারাণাং

আছে। যথা—সর্ব্বদা ব্রহ্মাদিদেবগণ কর্ত্তৃক সেবিতা এবং শঙ্খ, চক্র, গদা, শার্ঙ্গ ও মুষলাদি দ্বারা পরিরক্ষিতা মথুরা-পুরী ॥ ৩৯ ॥

যাহাতে রাম, অনিরুদ্ধ ও প্রদ্যুম্ন এবং রুক্মিণী এই চারিজনের সহিত শ্রীকৃষ্ণ সংস্থিত আছেন, তাহা প্রাপ্ত হইয়া দেবতা মনুষ্য ও গন্ধর্বাদি নিরন্তর অবস্থিতি

রামানিরুদ্ধপ্রদ্যুম্নৈ রুক্মিণ্যা সহিতো বিষ্ণুঃ ॥ ৪০ ॥
শ্রুঃ। চতুঃশব্দো ভবেদেকো হ্যোঙ্করঃ সমুদাহৃতঃ ॥ ৪১ ॥

---

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

প্রদ্যুম্নৈরিতি ॥ ৪০ ॥

তদেবং কৃষ্ণাবতারোঽবতারাণাং শ্রেষ্ঠো মথুরা চাস্য স্থানমিত্যুক্তং ভবতি। কথং বৈ অস্য ব্রহ্মতা ভবতীত্যাদেঃ উত্তরং বক্তুং প্রণবার্থত্বমাহ চতুরিতি। চত্বারঃ শব্দাঃ রামানিরুদ্ধাদয়ো বাচকাঃ যস্য চতুঃশব্দঃ চতুর্ব্যূহঃ। একঃ ঈশ্বরঃ ভবেৎ ভবতি। অত্র হেতুমাহ হ্যোঙ্কারস্যেতি। হি যস্মাৎ কারণাৎ ওঙ্কারস্য অকারোকারমকারার্দ্ধমাত্ররূপৈঃ অংশৈঃ কৃতঃ রামপ্রদ্যুম্নানিরুদ্ধ

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

শ্রেষ্ঠ ইতি ব্রহ্মণো মাথুরমণ্ডলং চাস্য স্থানমিতি শ্রীগান্ধর্ব্বা উত্তরমায়াতং ॥ ৪০

অথ কীদৃশী পূজাস্য গোপালস্য ভবতীতাস্মিন্ শ্রীগান্ধর্ব্বী প্রশ্নে পূজোৎকর্ষার্থং শ্রীকৃষ্ণং প্রতি স্নেহবিশেষসম্পাদনায়। স্বাভেদোপাসনাং শ্রীনারায়ণবাক্যৈনৈবোপদিশন্ কো বাস্য মন্ত্র ইত্যস্য তৎপ্রশ্নস্যোত্তরত্বেন প্রণবমেবোপদিশতি চতুঃশব্দ ইত্যাদিনা বিশ্বসংস্থিত ইত্যন্তেন গ্রন্থেন। ওঙ্কারস্য কৃতত্বস্বাদ্বীজাদ্বৃক্ষ ইব ব্যক্তশ্চতুঃশব্দশ্চতুঃসংখ্যাকো বেদ এক এব ভবেৎ। যদর্থমাত্রতাৎপর্য্যো ভবেদিত্যর্থঃ। তস্মাৎ স এব মহামন্ত্র ইতি ভাবঃ। শব্দো হ্যেকো ভবেদোঙ্কার উদাহৃত ইতি পাঠে। একো একোঽঙ্কারো যঃ স এব

ছেন ॥ ৪০ ॥

এজন্য শ্রীকৃষ্ণাবতার সর্ব্বাবতারের শ্রেষ্ঠ এবং মথুরাপুরীই তাঁহার বাসস্থান, আর পূর্ব্বে গান্ধর্ব্বী প্রশ্ন করিয়াছিলেন যে, শ্রীকৃষ্ণের ব্রহ্মত্ব কিরূপে হয়, মুনিবর দুর্ব্বাসা এই প্রশ্নের উত্তর দিবার জন্য প্রণবের অর্থ বলিতেছেন। যথা—( চতুরিতি )।

অকার, উকার, মকার ও অর্দ্ধচন্দ্রবাচক রামাদি চতুর্ব্যূহ

শ্রুতঃ। তস্মাদ্দেবঃ পরো সোহহমিত্যবধার্য্য

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

কৃষ্ণাভিধেয়ো ব্যূহসমুদায় ইত্যর্থঃ ॥ ৪১ ॥

যং চ স্মৃত্বা মুক্তো অস্মাৎ সংসারাদিত্যস্যোত্তরমাহ তস্মাদিতি। তস্মাৎ প্রণবাভিধেয়ত্বাৎ রজসঃ কামকর্ম্মাত্মকাৎ পরঃ ইত্যেবং বিধো যঃ দেবঃ সোঽহমিতি অবধার্য্য মনসা নিশ্চিত্য আত্মানং গোপাবালোঽহমিতি ভাবয়েৎ। রজ-

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

শব্দঃ সর্ব্বোঽপি বেদো ভবেদিত্যর্থঃ। তদীয় শব্দার্থয়োস্তদাত্মকত্বাৎ। তথাপি তদেব তাৎপর্য্যং ॥ ৪১ ॥

যস্মাদেবং তস্মাদেবং হেতোঃ পরো রজসেতি অসাবদো নিত্যাজপগায়ত্র্যর্থানুসারেণ স গোপালোঽহমিত্যবধার্য্য সূর্য্যসত্তয়া রশ্মিসত্তাবৎ তৎ সত্তয়ৈব মৎসত্তেতি নিশ্চিত্য গোপালোঽহমিতি ভাবয়েৎ মূলতৃপ্ত্যা হি সুষ্ঠু পল্লবতৃপ্তির্ভবতীতি যৎকিঞ্চিৎ স্বস্মিন্ কর্ত্তব্যং তত্তস্মিন্নেব কুর্য্যাদিত্যর্থঃ। জগদ্ব্যাপারবর্জমিতি ন্যায়েনাত্যন্তসাম্যস্যাসম্ভবাৎ। তত্রাজপার্থো যথা। অসৌ পরোক্ষঃ সর্ব্বকারণভূত ঈশ্বরঃ শ্রীগোপাখ্যঃ পরমাবস্থো রজসো রজ উপলক্ষিত ত্রিগুণঃ প্রকৃতিতঃ পরঃ। তথৈব প্রতিপাদিতত্বাৎ। স এব অহং স এতৎ অপরোক্ষতয়া ভাসমানং জীবাখ্যং প্রত্যক্ চৈতন্যং কথমিদং তত্রাহ ওমিতি সন্ধিশ্ছান্দসঃ। তস্যৈব প্রণবার্থত্বেন মূলস্বরূপাদিত্যর্থঃ। দর্শয়িষ্যতে প্রণবার্থপর্য্যবসানং শ্রীগোপাল এব। রোহিণীতনয়ো রাম ইত্যাদিনা। তদেব পুনশ্চ তস্যাবতারস্য

এক প্রণবরূপী ঈশ্বর হয়েন। যে হেতু প্রণবের চারি অংশে রাম, প্রদ্যুম্ন, অনিরুদ্ধ ও কৃষ্ণ এই সমুদায় ব্যূহ আছে ॥ ৪২ ॥

যাঁহাকে স্মরণ করিলে এই সংসার হইতে মুক্ত হয়, গান্ধর্ব্বীর এই প্রশ্নের উত্তর বলিতেছেন। যথা—( তস্মাদিতি )

প্রণব হইতে এবং কামকর্ম্মাত্মক রজোগুণ হইতে পর যে দেব, তিনি আমি এরূপ মনে নিশ্চয় করিয়া আপনাকে

ত্মানং গোপালোঽহমিতি ভাবয়েৎ ॥ ৪২ ॥

শ্রুঃ। স মোক্ষমশ্নুতে স ব্রহ্মত্বমধিগচ্ছতি স ব্রহ্ম-
বিদ্ভবতি ॥ ৪৩ ॥

শ্রুঃ। যো গোপান্ জীবান্ বৈ আত্মত্বেনাসৃষ্টিপর্য্যন্ত

শ্রীবিশ্বেশ্বরকৃত টীকা।

সেতি সন্ধিশ্ছান্দসঃ। আত্মস্বরূপ গোপালাত্মাঽহমিত্যুপাসীতেতি বাক্যার্থঃ ॥৪২

বিশিষ্টোপাস্তেঃ ফলানি দর্শয়তি। সঃ উপাসকঃ মোক্ষং অবিদ্যাকামকর্ম্ম-
বিয়োগং অশ্নুতে সঃ ব্রহ্মজ্ঞঃ সর্ব্ববৃহত্বং অধিগচ্ছতি। অত্র হেতুমাহ স ব্রহ্ম-
বিদ্ভবতীতি ॥ ৪৩ ॥

ব্যুৎপত্তিপূর্ব্বকং গোপালকত্বং দর্শয়তি। গোপান্ জীবান্ আত্মত্বেন

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তীকৃতটীকা।

ব্রহ্মত্বং সাধিতং ॥ ৪২ ॥

তদেতদুপাসনস্য ফলমাহ স মোক্ষমিত্যাদিনা স গোপালো ভবতীত্যন্তেন।
প্রথমং তাবন্মোক্ষমবিদ্যাবিমোকমশ্নুতে। ততশ্চ ব্রহ্মত্বং শুদ্ধচিদ্রূপত্বেন ব্রহ্ম
সমানরূপত্বং। ততশ্চ ব্রহ্মবিৎ নরাকৃতিপরব্রহ্মানুভবী ভবতি ॥ ৪৩ ॥

ততশ্চ গোপান্ জীবান্ স্বানুজীবিনে য আত্মত্বেন পরমস্নেহাদাত্মাভেদেন

গোপালরূপে উপাসনা করিবে ॥ ৪২ ॥

এই উৎকৃষ্ট উপাসনার ফল বলিতেছেন। যথা—( স মোক্ষমিতি )।

যে উপাসক ব্যক্তি এইরূপ আপনাকে উপাসনা করেন তাঁহার অবিদ্যা কামকর্ম্মবিবর্জিত মোক্ষ এবং সর্ব্ববৃহত্তম ব্রহ্ম প্রাপ্তি হয় ॥ ৪৩ ॥

ব্যুৎপত্তি পূর্ব্বক গোপালত্ব দেখাইতেছেন। যথা—( যো গোপানিতি )।

যিনি গোপগণকে অর্থাৎ জীবসমূহকে আত্মত্বরূপে সৃষ্টি

মালাতি স গোপালো ভবতি ওঁ তৎ যৎ সোঽহং পরং ব্রহ্ম কৃষ্ণাত্মকো নিত্যানন্দৈকরূপঃ সোঽহমোং তদ্গোপাল এব পরং সত্যমবাধিতং সোঽহমিত্যাত্মানমাদায় মনসৈক্যং কুর্য্যাৎ আত্মানং গোপালো-

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

আসৃষ্টিপর্য্যন্তং আলাতি আদত্তে স্বীকরোতি পদার্থমুক্ত্বা বাক্যার্থমাহ স গোপালো ভবতীতি। গোপালত্বেন বিশিষ্টভাবনামুক্ত্বা কৃষ্ণত্বেন তামাহ ওঁ তৎ যৎ সোঽহমিতি। ওঁ তচ্ছব্দাভ্যাং বাচ্যং যৎ পরং ব্রহ্ম সোঽহং ইত্যবধার্য্যাত্মানং ইত্যনুবর্ত্তনীয়ং ততঃ কৃষ্ণাত্মকো নিত্যানন্দৈকরূপঃ অহং ইতি ভাবয়েদিতি শেষঃ। কৃষ্ণাত্মক ইত্যস্যৈব ব্যাখ্যানং নিত্যানন্দৈকরূপ ইতি। কৃষসত্তায়ামিতি ধাত্বর্থাস্তুশব্দস্য চানন্দার্থত্বাৎ ব্রহ্মাত্মৈক্যভাবনপূর্ব্বকং গোপালৈক্যভাবনামাহ ওঁ তদ্গোপাল এব পরং সত্যমিতি। ওঁ তচ্ছব্দবাচ্যং

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

আসৃষ্টিপর্য্যন্তং সর্গপ্রলয়োপলক্ষিতং কালং সর্ব্বমেব ব্যাপ্য আলাতি স্বীকরোতি গোপালঃ স এব ভবতি গোপবর্গবৎ স্নেহাদিনা তদভিন্ন ইতি তন্নিকটে তিষ্ঠতীত্যর্থঃ। যথা ত্বং সহ পুত্রৈস্তু যথা রুদ্রোগণৈঃ সহ। যথা শ্রিয়াভিযুক্তোঽহং তথা ভক্তো মম প্রিয়ঃ ইতি হি বক্ষ্যতে। লক্ষণং বিনা তু পরমতমপি নাভাসতে। সৃষ্টিঃ সর্গাদিকঃ কালঃ পর্য্যন্তপ্রলয়াদিকঃ তয়োর্দ্বন্দ্বৈক্যং সৃষ্টিপর্য্যন্তং। তদভিব্যাপ্যাসৃষ্টিপর্য্যন্তমিতি গোপান্ জীবান্ বৈ ইতি ক্বচিৎ নন্বেবং চেৎ

পর্য্যন্ত অঙ্গীকার করেন, তিনি গোপাল বলিয়া উক্ত হন। ওঁ তৎ শব্দদ্বয়ের বাচ্য যে পরম ব্রহ্ম তিনিই আমি ইহা মনে অবধারণ করত নিত্যানন্দরূপী শ্রীকৃষ্ণই আমি এতাদৃশী ভাবনা করিবে এবং ওঁ তৎশব্দবাচ্য যে পরম, সত্য অবাধিত, ব্রহ্ম, গোপাল তিনিই আমি ইহা মনে জ্ঞাত হইয়া

হহমিতি ভাবয়েদিতি স এবাব্যক্তোঽনন্তো নিত্যো গোপালঃ ॥ ৪৪ ॥

---

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

পরং সত্যমবাধিতং ব্রহ্মগোপাল এব সঃ গোপালঃ অহং ইতি আত্মানং মনসা আদায় জ্ঞাত্বা ঐক্যং কুর্য্যাৎ। তদেব বিবৃণোতি আত্মানং গোপালোঽহমিতি ভাবয়েদিতি গোপালাত্মৈক্যভাবনে হেতুমাহ। স এবাব্যক্তোঽনন্তঃ তং ভাবয়েদিত্যর্থঃ। মায়য়ামতিব্যাপ্তিং বারয়তি অনন্ত ইতি। দেশতোঽনন্তত্বং মায়ায়ামপীত্যত আহ নিত্য ইতি। পুরুষার্থহেতুত্বমাহ গোপাল ইতি ॥ ৪৪ ॥

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

শ্রীকৃষ্ণস্য কো বিশেষস্তত্রাহ স গোপালো ভবতি হীতি। হি এব স শ্রীকৃষ্ণাখ্যো গোপালো ভবতি নত্বন্যোঽপীত্যর্থঃ। অদৃষ্ট্বান্যতমং লোকে শীলৌদার্য্যগুণৈঃ সমং। অহং সুতো বামভবং পৃশ্নিগর্ভ ইতি স্মৃত ইতি শ্রীদেবকীং প্রতি তদ্বাক্যাৎ। তর্হি ভবান্ কস্তত্রাহ ওঁ তদিতি প্রণবাচ্যং যদ্বৎ পরং ব্রহ্ম সোঽহমিত্যর্থঃ। নমু তৎ কিং পরং ব্রহ্ম নাম নরাকৃতিপরব্রহ্মণঃ কৃষ্ণাদন্যৎ নেত্যাহ। পরংব্রহ্মশব্দাভিধেয়ো যঃ কৃষ্ণস্তদাত্মকস্তদনন্য এব সোঽহং অতএবনিত্যানন্দৈকরূপপোঽহমিত্যর্থঃ। তথৈবোপসংহরতি ওঁ তদিতি। তস্মাদোং তদ্বৎ সোঽহং পরং ব্রহ্ম ইত্যর্থঃ। গোপাল এব পরং সত্যমবাধিতম্বিতি তথাপি তস্মৃলদ্বেনৈব মম তদ্রূপত্বমিত্যর্থঃ॥

সোঽহমিতি তথাপ্যন্যোঽপি সগোপালোঽহমিত্যাত্মানমাদায় বিভাব্য মমসা ঐক্যং কুর্য্যাদৈক্যভাবনয়োপাসীতেত্যর্থঃ। তদেব ব্যনক্তি। আত্মানং গোপালোঽহমিতি ভাবয়েদিতি। পুনর্গোপালস্যৈব স্বস্মাদপি শ্রেষ্ঠত্বং দর্শয়তি স এবাব্যক্ত ইতি ন কেনাপি ব্যক্তত ইতি স্বয়ং সিদ্ধ ইত্যর্থঃ ॥ ৪৪ ॥

---

ভাবনা করিবে, যেহেতু তিনিই অব্যক্ত, অনন্ত, নিত্য এবং গোপাল ॥ ৪৪ ॥

শ্রুঃ। মথুরায়াং স্থিতির্ব্রহ্মন্ সর্ব্বদা মে ভবিষ্যতি।
শঙ্খ চক্র গদা পদ্ম বনমালাবৃতস্ত বৈ ॥ ৪৫ ॥

শ্রুঃ। বিশ্বরূপং পরং জ্যোতিঃস্বরূপং রূপবর্জ্জিতম্।
হৃদা মাং সংস্মরন্ ব্রহ্মন্ মৎপদং যাতি নিশ্চিতং ॥ ৪৬ ॥

---

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

কো বাস্যাবতারস্যাশ্রয়ো নিত্যমিত্যাশঙ্ক্য নারায়ণো ব্রহ্মাণং প্রত্যাহ মথুরায়াং স্থিতিরিতি। যোঽহং শঙ্খচক্রাদিভিরাবৃতঃ তু বৈ প্রসিদ্ধং তস্য মে সর্ব্বদা মথুরায়াং স্থিতির্ভবিষ্যতি ইত্যর্থঃ ॥ ৪৫ ॥

বিশ্বরূপমিতি। বিশ্বরূপং পরং উৎকৃষ্টং নিত্যং জ্যোতিঃস্বরূপং স্বপ্রকাশং চৈতন্যাত্মকং বস্তুতঃ রূপবর্জ্জিতং মাং হৃদা সংস্মরন্ পুরুষঃ নিশ্চিতং মৎপদং যাতি ॥ ৪৬ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

তদেবং শ্রীগোপালস্য সর্ব্বশ্রেষ্ঠত্বমুক্ত্বা পদ্মনাভঃ স্বস্যাপি তদনুগতিং দর্শয়তি। মথুরামিতি সর্ব্বদা ভবিষ্যতীতি এতদুত্তরকালেঽপি সর্ব্বদৈব ভবিষ্যতীত্যর্থঃ। তদাবরণদেবতাত্বেনেতি শেষঃ। পূর্ব্বতাপন্যাং যন্ত্রপ্রসঙ্গে বাসুদেবাদয়োঽপি তদাবরণত্বেন দর্শিতাঃ। বাসুদেবা দীত্যাদিনা ॥ ৪৫ ॥

তত্র স্বস্যাপ্যুপাসনমাহ বিশ্বরূপমিতি। বিশ্বং সর্ব্বমেব রূপং যস্মিন্। চিৎস্বরূপমিতি ক্বচিৎ পাঠঃ পরমজ্যোতিঃ পরমতেজঃ স্বরূপং অতএব স্বমসাধারণং রূপং যস্য তৎ। রূপবর্জ্জিতং প্রাকৃতরূপরহিতং মৎপদং মৎস্থানং ॥ ৪৬ ॥

কে এই অবতারের নিত্য অশ্রয়, এই আশঙ্কায় নারায়ণদেব ব্রহ্মাকে কহিতেছেন। যথা—( মথুরামিতি )।

হে ব্রহ্মন্! শঙ্খ চক্র গদা পদ্ম বনমালাধারী হইয়া সর্ব্বদা আমারই মথুরায় অবস্থিতি হইবে ॥ ৪৫ ॥

হে পদ্মজ! যে পুরুষ আমাকে বিশ্বরূপ এবং জ্যোতিঃ স্বরূপ ও রূপবর্জ্জিতরূপে স্মরণ করেন, নিশ্চয় তিনি আমার পদ প্রাপ্ত হয়েন ॥ ৪৬ ॥

শ্রুঃ। মথুরামণ্ডলে যস্তু জম্বুদ্বীপে স্থিতোঽপি বা
যোঽর্চ্চয়েৎ প্রতিমাং মাঞ্চ সে ম প্রিয়তরো ভুবি ॥ ৪৭ ॥
শ্রুঃ। তস্যামধিষ্ঠিতঃ কৃষ্ণরূপী পূজ্যস্ত্বয়া সদা।

---

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

কীদৃশী পূজাস্যোতাস্যেত্তরমাহ মথুরেতি। মথুরামণ্ডেল যস্তু জম্বুদ্বীপে স্থিতোঽপি বা প্রতিমাং শিলাদিময়ীং মাঞ্চ ধ্যানভাবিতং ভুবি সম্যক্ অর্চ্চয়েৎ সঃ মে মম প্রিয়তরঃ বল্লভঃ ভবতি ॥ ৪৭ ॥

তস্যামিতি। হে ব্রহ্মন্ তস্যাং মথুরায়াং অধিষ্ঠিতঃ অধিষ্ঠায় স্থিতঃ কৃষ্ণরূপী অহং ত্বয়া সদা পূজ্যঃ। চতুর্ব্যূহপূজনোপদেশমভিপ্রেত্য তত্র সম্প্রদায়ং

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

উপাসনায়ামপি প্রতিমোপাসনায়াঃ শ্রেষ্ঠত্বং দর্শয়তি মথুরেতি। জম্বুদ্বীপ-মাত্রেঽপি স্থিতোঽপি যোঽর্চ্চয়েৎ কিমুত মথুরামণ্ডল ইত্যর্থঃ। প্রতিমাঞ্চেতি প্রতিমারূপং মাঞ্চেত্যর্থঃ ॥ ৪৭ ॥

তত্র তত্র কীদৃশী পূজাস্যেতি শ্রীগান্ধর্ব্বীপ্রশ্নস্যোত্তরং বিশেষণ বদন্ শ্রীকৃষ্ণরূপস্য পূজ্যত্বে পরমাধিক্যমাহ তস্যামিতি। ত্বয়া তু পরমাধিকারিণা কৃষ্ণরূপ্যেব তস্যাং পূজ্যোঽহং। নত্বেতৎ পদ্মনাভাদিরূপঃ ॥

ঐ গোপালরূপি ব্রহ্মের পূজা কি প্রকার, এই প্রশ্নের উত্তর প্রদান করিতেছেন। যথা—( মথুরেতি )।

হে পদ্মযোনে ! যে ব্যক্তি মথুরামণ্ডলে অথবা জম্বুদ্বীপের যে কোন স্থানেই হউক, অবস্থিত হইয়া আমার শিলাদিময়ী মূর্ত্তি অথবা ধ্যান ভাবিত আমাকে অবনীতলে পূজা করেন, তিনি আমার প্রিয়তম হয়েন ॥ ৪৭ ॥

হে ব্রহ্মন্ ! আমি মথুরায় কৃষ্ণরূপে অধিষ্ঠিত হইয়া সর্ব্বদা তোমার পূজ্য হইয়াছি এবং অধিকারিভেদে চতুর্ব্যূহোপাস-

চতুর্দ্ধা চাস্যাধিকারভেদত্বেন যজন্তি মম্ ॥ ৪৮ ॥

শ্রুঃ।　যুগানুবর্ত্তিনো লোকা যজন্তীহ সুমেধসঃ।

শ্রীবিশ্বেশ্বরকৃত টীকা।

দর্শয়তি চতুর্দ্ধা চেতি। পূজাত্বেন অধিক্রিয়ন্ত ইতি অধিকারঃ অস্য রূপাণি তেষাং ভেদত্বেন ভিন্নত্বেন মাং চতুর্দ্ধা যজন্তি ॥ ৪৮ ॥

এতদেব বিবৃণোতি যুগানুবর্ত্তিনঃ সুমেধসঃ লোকাঃ ইহ জম্বুদ্বীপে গোপালাদিকং মাং যজন্তি। চতুর্ব্যূহং বিবৃণোতি গোপালমিতি। অনু পশ্চাৎ জায়তে তৌ অনুজৌ প্রদ্যুম্নানিরুদ্ধৌ তাভ্যাং সহিতং সানুজং গোপালং। কীদৃশং রামরুক্মিণ্যা সহ বর্ত্তমানং। তথাচ গোপাল সঙ্কর্ষনং প্রদ্যুম্নানিরুদ্ধাত্মকচতুর্ব্যূহঃ শক্ত্যা সহিত উক্তো ভবতি। পুনঃ কীদৃশং তৎপরং রামাদিষু

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃত টীকা।

অথ শ্রীকৃষ্ণমপি কেচিদ্ব্যূহভেদেন উপাসতে তদাহ চতুর্দ্ধা চাস্যেতি। অস্যোপাসনস্যাধিকারিভেদত্বেন তদ্ভেদেন ইত্যর্থঃ। মাং শ্রীকৃষ্ণরূপিণং ॥ ৪৮ ॥

অনুপশ্চাজ্জায়তে ইতি অনুজৌ প্রদ্যুম্নানিরুদ্ধৌ তাভ্যাং সহিতং সানুজং গোপালং কীদৃশং রামরুক্মিণ্যা সহ বর্ত্তমানং সর্ব্বোঽপি দ্বন্দ্বো বিভাষয়ৈকবদ্ভবতীতি স্মৃতেরেকবচনং। তৎপরং যথা স্যাত্তথার্চ্চয়েৎ। স এব পরঃ পুরুষার্থো

কেরা চতুর্ব্যূহরূপে চতুর্দ্ধা ভেদ কল্পনা পূর্ব্বক আমাকে পূজা করেন ॥ ৪৮ ॥

ভগবান্নারায়ণ চতুর্ব্যূহ বিস্তার করিয়া বলিতেছেন। যথা—( যুগানু ইতি )।

ব্রহ্মন্! যুগানুবর্ত্তী সুমেধা মানবগণ জম্বুদ্বীপ মধ্যে অবস্থিতি করতঃ প্রদ্যুম্ন, অনিরুদ্ধ, রাম ও রুক্মিণীর সহিত

গোপালং সানুজং রাম রুক্মিণ্যা সহ তৎপরং ॥ ৪৯ ॥

শ্রুঃ। গোপালোঽহমজোনিত্যঃ প্রদ্যুম্নোঽহং সনাতনঃ

রামোঽহং অনিরুদ্ধোঽহমাত্মানমর্চ্চয়েদ্বুধঃ ॥ ৫০ ॥

শ্রুঃ। ময়োক্তেন সধর্ম্মেণ নিষ্কামেণ বিভাগশঃ।

শ্রীবিশ্বেশ্বরকৃত টীকা।

অনুরক্তং। যদ্বা তৎপরং একাগ্রং যথা স্যাত্তথা যজন্তীতি সম্বন্ধঃ ॥ ৪৯ ॥

অয়ং চতুর্ব্যূহ একো বিষ্ণুরেব নতু বিষ্ণোঃ পৃথগিত্যাহ গোপালোঽহমিতি। গোপালাদয়শ্চত্বারোঽপি অহং বিষ্ণুরেব ততঃ আত্মানং বিষ্ণুং মাং চতুর্ব্বিধং বুধঃ বিদ্বান্ অর্চ্চয়েৎ ইত্যর্থঃ ॥ ৫০ ॥

ময়োক্তেনেতি। ময়া নাদিরূপিণা বিভাগশো বর্ণাশ্রমাদিভেদপ্রোক্তেন

---

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তীকৃতটীকা।

যত্রেতি ॥ ৪৯ ॥

অত্র চ পূর্ব্ববদেব ভেদেনোপাসনং দর্শয়তি গোপালোঽহমিতি। আত্মানং পরমাত্মানং ॥ ৫০ ॥

পূর্ব্বোক্তবনদ্বয়বাসিভিস্তু ভয়োক্তেনেতি। বৃহদ্গৌতমীয়তন্ত্রাদৌ স্বধর্ম্মেণ

গোপালরূপি আমাকে পূজা করেন ॥ ৪৯ ॥

চতুর্ব্যূহই এক বিষ্ণু, তাঁহার পৃথকত্ব নাই। যথা— ( গোপালোঽহমিতি )।

ব্রহ্মন্! আমি নিত্য, আমার জন্ম নাই, আমিই সনাতন, আমিই গোপাল, আমিই রাম, আমিই প্রদ্যুম্ন এবং আমিই অনিরুদ্ধ, অতএব পণ্ডিতগণ চতুর্ব্যূহরূপে আমারই অর্চ্চনা করিয়া থাকেন ॥ ৫০ ॥

নারায়ণদেব প্রশ্নোত্তর দ্বারা ভগবান্ শ্রীকৃষ্ণের কথা অবতরণ করণ জন্য শ্রীকৃষ্ণের স্বরূপ বলিতেছেন। যথা—

তৈরয়ং পূজনীয়ো বৈ ভদ্রকৃষ্ণনিবাসিভিঃ ॥ ৫১ ॥

শ্রুঃ। তদ্ধর্ম্ম গতিহীনা যে তস্যাং ময়ি পরায়ণাঃ।

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

স্বধর্ম্মেণ বর্ণাশ্রমধর্ম্মেণ ভদ্রকৃষ্ণবনয়োঃ নিত্যবাসিভিঃ তৈঃ প্রসিদ্ধৈঃ বর্ণাশ্রমধর্ম্মৈঃ অয়ং চতুর্বিধঃ কৃষ্ণঃ পূজনীয়ঃ ইত্যর্থঃ ॥ ৫১ ॥

স্বধর্ম্মবিহীনানামপি মৎপরায়ণানামেব মৎপূর্য্যামবস্থিতির্ন ত্বভক্তানামিত্যাহ তদ্ধর্ম্ম গতিহীনা ইতি। কলিনা গ্রসিতাঃ গ্রস্তাঃ সন্তঃ তদ্ধর্ম্মগতি-

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

ময়া শ্রীকৃষ্ণরূপেণ স্বয়মুক্তেন স্বধর্ম্মেণ স্বপ্রাপকেণোপাসনেন ভদ্রেতি ভদ্রবন কৃষ্ণবন নিবাসিভিরিত্যর্থঃ ॥ ৫১ ॥

মথুরায়া মহিমাধিক্যমাহ তদ্ধর্ম্মেতি। ভগবদ্ধর্ম্মরূপা যা গতিস্তয়া হীনাযে তথা যে চ তস্যাং স্থিত্বা ময়ি পরায়ণাস্তথা যে কলিনা গ্রসিতাঃ পাপাত্মানঃ তেষাং সর্ব্বেষামেব বিশেষেণ তস্যাং মথুরায়ামবস্থিতিঃ তদধিকারো

---

মন্বাদিরূপে আমা কর্ত্তৃক কথিত যে বর্ণাশ্রমধর্ম্ম তদ্দ্বারা ভদ্রবন ও কৃষ্ণবনের অন্তর্ব্বর্ত্তী মানবগণ কর্ত্তৃক চতুর্ব্যূহ শ্রীকৃষ্ণই পূজনীয় ॥ ৫১ ॥

যদি মৎপরায়ণ ব্যক্তি বর্ণাশ্রমধর্ম্মও ভ্রষ্ট হয় তথাপি তাহাদের মধুপুরীতে অবস্থিতি হইবে কিন্তু বর্ণাশ্রমধর্ম্ম পরায়ণ হইয়া যদি আমার বহির্মুখ হয় তাহা হইলে তাহাদের কখনই ঐ পুরীতে অবস্থিতি হইবে না। যথা—(তদ্ধর্ম্মেতি)।

কলিগ্রস্ত যে সকল মানব বর্ণাশ্রমধর্ম্ম ভ্রষ্ট হইয়া মথুরায় অবস্থিতি করত যদি মৎপরায়ণ হয়, তবে তাহাদেরও সেই পুরীতে অবস্থিতি হইবে কিন্তু অন্যের অর্থাৎ মদ্ধর্ম্ম

কলিনা গ্রসিতা যে বৈ তেষাং তস্যামবস্থিতিঃ ॥ ৫২ ॥

শ্রুঃ। যথা ত্বং সহ পুত্রৈস্তু যথা রুদ্রো গণৈঃ সহ।

যথা শ্রিয়াভি যুক্তোঽহং তথা ভক্তো মম প্রিয়ঃ ॥ ৫৩ ॥

শ্রুঃ। সহোবাচাব্জযোনিশ্চতুর্ভির্দেবৈঃ কথমেকো

---

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

হীনাঃ আশ্রমাচারহিতা অপি যে তস্যাং পূর্য্যাং মৎপরা ভবন্তি বৈ তেষাং এব তস্যাং পূর্য্যাং অবস্থিতিঃ নান্যেয়ামিত্যর্থঃ ॥ ৫২ ॥

অত্র হেতুমাহ যথেতি। যথা পুত্রৈঃ সনকাদিভিঃ সহ ত্বং যথা চ গণৈঃ সহ রুদ্রঃ যথা চ শ্রিয়া অভিযুক্তঃ সহিতঃ অহং মম প্রিয়ঃ তথা ভক্তো মম প্রিয়ঃ অতস্তত্র পুরি ভক্তানামেব স্থিতিরিতি শেষঃ ॥ ৫৩ ॥

স এবং প্রবোধিতঃ হ প্রসিদ্ধঃ অব্জযোনিঃ উবাচ। কিং। চতুর্ভির্দেবৈঃ

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা।

ভবতি। নানাতীর্থবৎ পুণ্যাত্মনামেত্যর্থঃ। যথোক্তমাদিবারাহে যেষাং ক্বাপি গতির্নাস্তি তেষাং মধুপুরী গতিরিতি ॥ ৫২ ॥

তত্র ভক্তানাং বৈশিষ্ট্যং বদন্ গতিঞ্চ দর্শয়তি যথা ত্বমিতি ॥ ৫৩ ॥

তত্র শ্রীকৃষ্ণস্য চতুর্দ্ধাত্বে সন্দিহ্য পৃচ্ছতীত্যাহ স হোবাচেতি চতুর্ভিঃ।

---

পরাঙ্মুখ জনের কখন মধুপুরীতে অবস্থিতি হইবে না ॥ ৫২ ॥

মৎপরায়ণ মানবের মধুপুরীতে অবস্থিতির কারণ বলিতেছেন। যথা—( যথা ত্বং সহিত্তে )।

হে ব্রহ্মন্! সনকাদি পুত্রগণের সহিত যেমন তুমি, গণের সহিত যেমন রুদ্র এবং লক্ষ্মীর সহিত যেমন আমি, আমার প্রিয়, তদ্রূপ ভক্তজনও আমার প্রিয়, এজন্য ভক্তদেরই সেই পুরীতে অবস্থিতি হয় ॥ ৫৩ ॥

পদ্মযোনি এইরূপে প্রবোধিত হইয়া নারায়ণদেবকে

দেবঃ স্যাদেকমক্ষরং যদ্বিশ্রুতমনেকাক্ষরং
কথং ভূতং স হোবাচ তং হি বৈ পূর্ব্বং হি
একমেবাদ্বিতীয়ং ব্রহ্মাসীৎ তস্মাদব্যক্ত-
মব্যক্তমেবাক্ষরং তস্মাদক্ষরাৎ মহত্তত্ত্বং

শ্রীবিশ্বেশ্বরকৃতটীকা।

গোপাল রামাদিভিঃ কথমেকো দেবঃ স্যাৎ অনেকেষামেকত্বং ব্যাহতমিত্যর্থঃ। একমক্ষরং যৎ প্রণবাখ্যং বিশ্রুতং তর্হি কথং গোপালরামাদ্যনেকাক্ষরং ভূতং জাতং। সহেতি। এবং পৃষ্টঃ হ প্রসিদ্ধঃ বিষ্ণুঃ তং হি বৈ উবাচ। একস্যা-নেকাত্মকত্বমুপপাদয়িতুং তস্য জগন্মূলকারনত্বং বক্তুমাহ পূর্ব্বং হি একমেবাদ্বি-তীয়মিত্যাহ। পূর্ব্বং স্বষ্টেঃ প্রাক্ একং সজাতীয়ভেদরহিতং এব শব্দাৎ স্বগত-ভেদরহিতং অদ্বিতীয়ং বিজাতীয়ভেদরহিতং ব্রহ্ম আসীৎ। তস্মাৎ ব্রহ্মণঃ অব্যক্তং সর্ব্বকার্য্যকারণশক্তিঃ অব্যক্তং আসীৎ। অব্যক্তমেবেতি। যৎ অব্যক্তং

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তিকৃতটীকা

রামাদি সংজ্ঞৈর্ভেদৈঃ কথমেকঃ কৃষ্ণাখ্য এব দেবঃ স্যাৎ তত্র যৎ কারণং তদু-চ্যতামিত্যর্থঃ। কিঞ্চ প্রণবস্যৈকাক্ষরত্বেন প্রসিদ্ধেস্তদ্বাচ্যোঽসাবেক এব স্যাৎ নতু চতুষ্টয়ঃ। ততস্তস্য চতুষ্টয়াক্ষরাত্মকং বক্তব্যমিত্যাহ। যৎ প্রণবাখ্যমেকমে-বাক্ষরং বিশ্রুতং। ওমিত্যেকাক্ষরং ব্রহ্মেতি শাস্ত্রাবগতং তৎ খল্বনেকাক্ষরং কথং কেন প্রকারেণ ভূতং বভূবেতি॥

তত্র শ্রীনারায়ণস্তং হস্ফুটমুবাচ। একস্মিন্নপি বস্তুনি অচিন্ত্যশক্ত্যা সর্ব্বো-ঽপি ভেদঃ সংপদ্যত ইতি বক্তব্যমুপদিষ্টবানিত্যর্থঃ॥

জিজ্ঞাসা করিলেন, প্রভো! কিরূপে গোপালাদি দেবচতুষ্টয়ে এক হইলেন, যেহেতু অনেকের একত্ব সম্ভব হয় না, আর প্রণবাখ্য যে এক অক্ষর বিশ্রুত আছে তাহা কি রূপে গোপাল রামাদি অনেকাক্ষরে উৎপন্ন হইল। ব্রহ্মার এই প্রশ্নে ভগবান্ কহিলেন, ব্রহ্মন্! স্বষ্টির পূর্ব্বে কেবল সজা-

